২১ তত্রাপি এইমত প্রকার প্রার্থনা ও উপবাস ব্যতিরেকে বাহির হয় না.

২২ পরে তাহারা গালিলিতে থাকিতে য়িশু তাহারদিগকে কহিলেন, মনুষ্যের পুত্র বিশ্বাসঘাতক হইয়া মনুষ্যেরদের হাতে সমর্পিত হইবেন.

২৩ এবং তাহারা তাঁহাকে বধ করিবে, ও তিনি তৃতীয় দিবসে পুনরায় উঠিবেন: তখন তাহারা অত্যন্ত উদ্বিগ্ন হইল.

২৪ অনন্তর তাহারা কফরনহুমে আইলে পরে কর গ্রাহকেরা পিতরের নিকটে আসিয়া কহিল, তোমারদের গুরু কি রাজকর দেয়না.

২৫ সে কহিল হাঁ: পরে ঘরের মধ্যে আইলে য়িশু তাহার অগ্রসর হইয়া কহিলেন, হে শীমন তুমি কি বুঝিতেছ? পৃথিবীর রাজ গণ কাহারদের স্থানে রাজস্ব কিম্বা কর লয়? কি আপনারদের সন্তান হইতে, কিম্বা অন্য লোক হইতে?

২৬ পিতর কহিল অন্য লোক হইতে; য়িশু কহিলেন, তবে সন্তানেরা মুক্ত আছে.

২৭ তত্রাপি আমরা তাহারদিগকে যেন বিরক্ত না করি, ইহার কারণ তুমি সমুদ্রে যাও, এবং বড়িসী ফেলিয়া যে মৎস্য প্রথমে উঠে তাহা তুলিয়া লও, এবং তাহার মুখ খুলিয়া দিলে তুমি এক টাকা পাইবা, তাহা লইয়া আমার ও তোমার কারণ তাহারদিগকে দেও.

## অষ্টাদশ অধ্যায়

সেই সময়ে শিষ্যেরা য়িশুর নিকটে আসিয়া কহিলেক, স্বর্গের রাজ্যেতে কেটা বড়?

21 Howbeit this kind goeth not out, but by prayer
and fasting.

22 ¶ And while they abode in Galilee, Jesus said
unto them, The Son of man shall be betrayed into
the hands of men;

23 And they shall kill him, and the third day he
shall be raised again. And they were exceeding
sorry.

24 ¶ And when they were come to Capernaum,
they that received tribute *money* came to Peter, and
said, Doth not your master pay tribute?

25 He saith, Yes. And when he was come into
the house, Jesus prevented him, saying, What think-
est thou, Simon? of whom do the kings of the earth
take custom or tribute? of their own children, or of
strangers?

26 Peter saith unto him, Of strangers. Jesus saith
unto him, Then are the children free.

27 Notwithstanding, lest we should offend them,
go thou to the sea, and cast an hook, and take up the
fish that first cometh up; and when thou hast opened
his mouth, thou shalt find a piece of money: that take,
and give unto them for me and thee.

## CHAP. XVIII.

AT the same time came the disciples unto Jesus,
saying, Who is the greatest in the kingdom of heaven?

২ তখন যিশু এক ছোট ছাওয়ালকে আপনার নিকটে
ডাকিয়া তাহারদের মধ্যখানে বসাইয়া দিলেন,
৩ এবং কহিলেন, সত্য আমি তোমারদিগকে কহি, যে
তোমারদের মন না ফিরিলে ও তোমরা ছোট বালকেরদের
ন্যায় না হইলে তোমরা স্বর্গের রাজ্যেতে প্রবেশ করিতে
পারিবা না.
৪ অতএব যে কেহ আপনাকে এই ছোট বালকের
মত নম্র হয়, সেই জন স্বর্গের রাজ্যেতে বড়,
৫ এবং যে কেহ এই মত এক ছোট বালককে অতিথি
করে, সে আমাকে অতিথি করে.
৬ কিন্তু যে কেহ এই আমাতে বিশ্বাসক ক্ষুদ্র প্রাণির
দের মধ্যে এক জনের পথে উচোট খাওয়াইবার ঠেষ খোয়,
তাহার গলাতে জাঁতা বান্ধাগিয়া ও অগাধ সমুদ্রের মধ্যে
তাহাকে ফেলে দেওয়া তাহার ভাগ্যে বরঞ্চ এই ভাল.
৭ উচোট খাওয়াইবার কর্ম্ম প্রযুক্তে জগতের পরিত্রাহি
হইবে, কেননা উচোট খাওনের বিষয় অবশ্য হইতে চায়;
কিন্ত যে মনুষ্যের দ্বারাতে সে উচোট খাওয়া হয়, তাহার
ত্রাহি ত্রাহি হইবে!
৮ অতএব যদি তোমার হাত কিম্বা পা তোমার ঠেষ
বিষয় হয় তবে তাহা ছেদন করিয়া আপনার নিকট হইতে
ফেলিয়া দেও: তোমার ভাগ্যে দুই হাত কিম্বা দুই পা ধরিয়া
অনন্ত অগ্নিতে ফেলা যাওন হইতে খোঁড়া কিম্বা নুলা হইয়া
জীবনে প্রবেশ করা ভাল.
৯ এবং যদি তোমার চক্ষু তোমার ঠেষ খাওন হেতু হয়,
তবে তাহা উখড়াইয়া আপনার নিকট হইতে ফেলিয়া দেও;
তোমার ভাগ্যে দুই চক্ষুতে নরকানলে ফেলা যাওন হইতে
এক চক্ষুতে জীবনে প্রবেশ করা ভাল.

2 And Jesus called a little child unto him, and set him in the midst of them,

3 And said, Verily I say unto you, Except ye be converted, and become as little children, ye shall not enter into the kingdom of heaven.

4 Whosoever therefore shall humble himself as this little child, the same is greatest in the kingdom of heaven.

5 And whoso shall receive one such little child in my name, receiveth me.

6 But whoso shall offend one of these little ones which believe in me, it were better for him that a mill-stone were hanged about his neck, and *that* he were drowned in the depth of the sea.

7 ¶ Woe unto the world, because of offences! for it must needs be that offences come; but woe to that man by whom the offence cometh!

8 Wherefore if thy hand, or thy foot offend thee, cut them off, and cast *them* from thee: it is better for thee to enter into life halt or maimed, rather than having two hands, or two feet, to be cast into everlasting fire.

9 And if thine eye offend thee, pluck it out, and cast *it* from thee: it is better for thee to enter into life with one eye, rather than having two eyes to be cast into hell-fire.

১০ সাবধান এই ক্ষুদ্র প্রাণির মধ্যে একটিকেও তুচ্ছ জ্ঞান যেন না কর; কেননা আমি তোমারদিগকে কহি, যে স্বর্গেতে তাহারদের দূতগণ আমার স্বর্গস্থ পিতার মুখ সর্ব্বদা দেখিয়া থাকে.

১১ কেননা যাহা হারিয়া গিয়াছিল, তাহাকে পরিত্রাণ করিতে মনুষ্যের পুত্র আসিয়াছেন.

১২ তোমরা কেমন বুঝহ? যদি কোন মনুষ্যের শত মেষ হয়, এবং তাহারদের মধ্যে একটী অনুদ্দিশ্য হইয়া থাকে, তবে সে নিরানব্বই গুলা ছাড়িয়া পর্ব্বতের মধ্যে যাইয়া সে অনুদ্দিশ্য মেষের অন্বেষণ করিবে কি না?

১৩ এবং যদি সে ঘটনাক্রমে তাহার উদ্দেশ পায়, সত্য আমি কহি তোমারদিগকে, সে তাহার বিষয়ে যেমত আহ্লাদ করে, এমত আহ্লাদ সেই উদ্দেশ থাকা নিরানব্বই গুলার কারণ করিবে না.

১৪ সেই মতই তোমারদের স্বর্গস্থ পিতার ইচ্ছা নহে, যে এই ক্ষুদ্রেরদের মধ্যে একটা ও নষ্ট হয়.

১৫ অপর যদ্যপি তোমার ভ্রাতা তোমার স্থানে অপরাধ করে, তবে যাইয়া দুই জন বিরল হইয়া তাহার দোষ তাহাকে জানাও, যদি সে তোমার কথা শুনে, তবে তুমি আপন ভ্রাতাকে প্রাপ্ত হইলা.

১৬ কিন্তু যদি সে না শুনে, তবে আর দুই এক জনকে সঙ্গে লইয়া যাও, যে দুই তিন সাক্ষির মুখে প্রতিবাক্য যেন স্থির হয়.

১৭ কিন্তু যদি সে তাহারদের কথা না মানে, তবে মণ্ডলীর স্থানে তাহা কহিয়া দেও: আর যদি সে মণ্ডলীর প্রতি অবহেলা করে, তবে সে তোমার স্থানে ভিন্নদেশী ও পাটওয়ারীর তুল্য গণ্য যাউক.

10 Take heed that ye despise not one of these little ones; for I say unto you, That in heaven their angels do always behold the face of my Father which is in heaven.

11 For the Son of man is come to save that which was lost.

12 How think ye? If a man have an hundred sheep, and one of them be gone astray, doth he not leave the ninety and nine, and goeth into the mountains, and seeketh that which is gone astray?

13 And if so be that he find it, verily I say unto you, He rejoiceth more of that *sheep*, than of the ninety and nine which went not astray.

14 Even so, it is not the will of your Father which is in heaven that one of these little ones should perish.

15 Moreover, if thy brother shall trespass against thee, go and tell him his fault between thee and him alone: if he shall hear thee, thou hast gained thy brother.

16 But if he will not hear *thee, then* take with thee one or two more, that in the mouth of two or three witnesses every word may be established.

17 And if he shall neglect to hear them, tell *it* unto the church: but if he neglect to hear the church, let him be unto thee as an heathen man and a publican.

১৮ সত্য আমি তোমারদিগকে কহি, যে কিছু তোমরা পৃথিবীর উপর বদ্ধ করিবা, তাহা স্বর্গেতেই বদ্ধ হইবে; এবং যে কিছু তোমরা পৃথিবীর উপর মোচন করিবা, তাহা স্বর্গেতেই মুক্ত হইবে.

১৯ পুনশ্চ আমি তোমারদিগকে কহি, যদ্যপি পৃথিবীর উপর তোমারদের মধ্যে দুই জন আপনারদের কোন যাচঞা করিবার বিষয়ে মেলন করে, তবে তাহা আমার স্বর্গস্থ পিতা হইতে তাহারদের কারণ করা যাইবে.

২০ কেননা যেখানে দুই তিন জন আমার নামেতে একত্র হয়, সে স্থানেই আমি তাহারদের মধ্যখানে আছি.

২১ তখন পিতর তাঁহার নিকটে আসিয়া কহিলেন, হে প্রভো, আমার ভ্রাতা আমার প্রতি কতবার অপরাধ করিলে আমি তাহাকে ক্ষমা করিব? কি সাতবার পর্য্যন্ত?

২২ য়িশু তাহাকে কহিতেছেন, আমি তোমাকে সাতবার পর্য্যন্ত কহি না, বরঞ্চ সত্তর সাতবার পর্য্যন্ত.

২৩ অতএব স্বর্গের রাজ্য এক রাজার তুল্য, যে আপন ভৃত্যগণের সহিত লেখাজোখা সমাধা করিতে স্থির করিল.

২৪ এবং সংখ্যা করিতে আরম্ভ করিলে এক জন তাহার স্থানে আনা গেল, যে তাহার তিন কোটি টাকা ধারিত.

২৫ কিন্তু তাহার শোধ করিবার যোত্র না হওয়াতে তাহার প্রভু তাহাকে স্ত্রী ছাওয়াল সর্ব্বস্ব সমেত বিক্রয় করিয়া পরিশোধ করিয়া লইতে আজ্ঞা দিলেন.

২৬ অতএব সে ভৃত্য তাহার চরণে পড়িয়া অষ্টাঙ্গ হইয়া কহিল, হে প্রভো আমার প্রতি ধৈর্য্য করুণ; তবে আমি সমূহ পরিশোধ করিব.

২৭ তখন সে ভৃত্যের প্রভু সকরুণ হইয়া তাহাকে মুক্ত করিলেন, এবং সে ঋণও ছাড়িয়া দিলেন.

18 Verily I say unto you, Whatsoever ye shall bind on earth shall be bound in heaven; and whatsoever ye shall loose on earth shall be loosed in heaven.

19 Again I say unto you, That if two of you shall agree on earth as touching any thing that they shall ask, it shall be done for them of my Father which is in heaven.

20 For where two or three are gathered together in my name, there am I in the midst of them.

21 ¶ Then came Peter to him, and said, Lord, how oft shall my brother sin against me, and I forgive him? till seven times?

22 Jesus saith unto him, I say not unto thee, Until seven times; but, Until seventy times seven.

23 Therefore is the kingdom of heaven likened unto a certain king, which would take account of his servants.

24 And when he had begun to reckon, one was brought unto him which owed him ten thousand talents:

25 But forasmuch as he had not to pay, his lord commanded him to be sold, and his wife and children, and all that he had, and payment to be made.

26 The servant therefore fell down, and worshipped him, saying, Lord, have patience with me, and I will pay thee all.

27 Then the lord of that servant was moved with compassion, and loosed him, and forgave him the debt.

২৮ কিন্তু সেই ভৃত্য বাহিরে গিয়া আপনার এক জন
সহভৃত্য যে তাহার এক শত সিকা ধার রাখিত, ইহার দেখা
পাইয়া তাহার গলা ধরিয়া কহিল, আমাকে তোর ধার পরি
শোধ করিস্.

২৯ তখন তাহার সহভৃত্য তাহার পায়ে পড়িয়া
তাহাকে কাকুতি করিতে লাগিল, যে আমার প্রতি ধৈর্য্য কর;
তবে আমি সমূহ পরিশোধ করিব.

৩০ তথাচ সে স্বীকৃত হইল না; কিন্তু যাইয়া তাহাকে
কারাগারেতে রাখাইয়া দিল, যদবধি সে ধারের শোধ না করে.

৩১ অতএব তাহার সহভৃত্যেরা যখন এই কর্ম্ম দেখিল,
তখন তাহারা অতি উদ্বিগ্ন হইল এবং আসিয়া তাহার
দের প্রভুকে কি ২ হইয়াছে, সকল কহিয়া দিল.

৩২ তখন তাহার প্রভু তাহাকে ডাকিয়া আনাইয়া
কহিল, ওরে দুষ্ট ভৃত্য, তুই আমার দয়া চাহিলে আমি সেই
সমস্ত ঋণ তোর স্থানে ছাড়িয়া দিলাম.

৩৩ অতএব যেমত আমি তোর উপর দয়া করিয়া
ছিলাম, সেইমত তোকে আপন সহভৃত্যের উপর কৃপা করা
কি উপযুক্ত ছিল না?

৩৪ পরে তাহার প্রভু উষ্মিত হইয়া তাহার স্থানে
আপনার পাওয়া যাবৎ সে না দেয় তাবৎ তাহাকে যন্ত্রনা
ভুঞ্জিতে কোটালেরদের স্থানে সমর্পণ করিলেন.

৩৫ এই মতও আমার স্বর্গীয় পিতা তোমারদিগকে
করিবেন, যদিস্যাৎ তোমরা প্রতিজন আপন ২ ভ্রাতার
অপরাধ তাহারদের স্থানে সান্তঃ করণে ক্ষমা না কর'

28 But the same servant went out, and found one
of his fellow-servants which owed him an hundred
pence; and he laid hands on him, and took *him* by the
throat, saying, Pay me that thou owest.

29 And his fellow-servant fell down at his feet, and
besought him, saying, Have patience with me, and I
will pay thee all.

30 And he would not; but went and cast him into
prison, till he should pay the debt.

31 So when his fellow-servants saw what was done,
they were very sorry, and came and told unto their
lord all that was done.

32 Then his lord, after that he had called him, said
unto him, O thou wicked servant, I forgave thee all
that debt, because thou desiredst me:

33 Shouldest not thou also have had compassion on
thy fellow-servant, even as I had pity on thee?

34 And his lord was wroth, and delivered him to
the tormentors, till he should pay all that was due un-
to him.

35 So likewise shall my heavenly Father do also
unto you, if ye from your hearts forgive not every one
his brother their trespasses.

## ঊনবিংশতি অধ্যায়

এবং ঘটনাক্রমে এ সকল কথা সমাপ্ত করিলে পরে
য়িশু গালিলি হইতে প্রস্থান করিয়া য়ুহুদা দেশাঞ্চলে য়িৰ্দ্দনের
ওপারে আইলেন.

২ এবং বহু লোকারণ্য তাঁহার পশ্চাৎ চলিল, ও তিনি
সেখানে তাহারদিগকে সুস্থ করিলেন.

৩ পরে ফারিসিরা তাঁহার নিকটে আসিয়া তাঁহাকে
পরীক্ষা করিয়া কহিল, যে প্রতি বিষয় আপন স্ত্রীকে পরি
ত্যাগ করা মনুষ্যের কৰ্ত্তব্য আছে কি না?

৪ তিনি উত্তর দিয়া তাহারদিগকে কহিলেন, তোমরা
ইহা কি পাঠ কর নাই, যে তাহারদিগকে যিনি প্রথমে সৃষ্টি
করিলেন, তিনি পুংলিঙ্গ ও স্ত্রীলিঙ্গ করিয়া তাহা তাহার
দিগকে সৃজন করিলেন;

৫ এবং কহিলেন, যে ইহার কারণ মনুষ্য আপন পিতা
মাতাকে ছাড়িয়া আপন স্ত্রীর সহিত সংযুক্ত থাকিবে, এবং
সে দুই একাঙ্গ হইবে?

৬ অতএব তাহারা আর দুই নহে, কিন্তু একাঙ্গ হইল:
এতদর্থে যাহা ঈশ্বর সংযুক্ত করিয়া দিয়াছেন, তাহা মনুষ্য
বিয়োগ না করুক.

৭ তাহারা তাঁহাকে বলিতেছে, তবে মোশা বৰ্জ্জিত
লিখন দিয়া তাহাকে পরিত্যাগ করিতে কেন আজ্ঞা
করিলেন?

৮ তিনি তাহারদিগকে কহিতেছেন, মোশা তোমারদের
মনের কঠিনতা প্রযুক্তে তোমারদিগকে আপনারদের
স্ত্রীগণেরদিগকে ত্যাগ করিতে দিলেন, কিন্তু প্রথম হইতে এই
মত ছিল না.

## CHAP- XIX

AND it came to pass, *that* when Jesus had finished these sayings, he departed from Galilee, and came into the coasts of Judea beyond Jordan:

2 And great multitudes followed him; and he healed them there.

3 The Pharisees also came unto him, tempting him, and saying unto him, Is it lawful for a man to put away his wife for every cause?

4 And he answered and said unto them, Have ye not read, that he which made *them* at the beginning, made them male and female;

5 And said, For this cause shall a man leave father and mother, and shall cleave to his wife; and they twain shall be one flesh?

6 Wherefore they are no more twain, but one flesh. What therefore God hath joined together, let not man put asunder.

7 They say unto him, Why did Moses then command to give a writing of divorcement, and to put her away?

8 He saith unto them, Moses, because of the hardness of your hearts, suffered you to put away your wives: but from the beginning it was not so.

৯ এবং আমি তোমারদিগকে কহি, যে ব্যভিচার কারণ
ব্যতিরেক যে কেহ আপন স্ত্রীকে বর্জ্জন করিয়া অন্যকে
বিবাহ করে, সে পরদার করে: এবং যে কেহ সে বর্জ্জিত
স্ত্রীকে বিবাহ করে সেও পরদার করে.

১০ তাঁহার শিষ্যেরা তাঁহাকে বলিল, যদিস্যাৎ আপন
স্ত্রীর সঙ্গে পুরুষের এমন গতিক হয়, তবে বিবাহ করা
ভাল নয়.

১১ কিন্তু তিনি তাহারদিগকে কহিলেন, এই কথা
সকল মনুষ্য গ্রহণ করিতে পারে না, কেবল সেই লোক
যাহারদিগকে সাধ্য দেওয়া গিয়াছে.

১২ কেননা কতেক নপুংসক আছে, যে আপনারদের
মাতার গর্ভ হইতে অমনি জন্মিল: এবং কতেক নপুংসক আছে,
যে মনুষ্যেরদের দ্বারা কৃত নপুংসক হইল: আর এমন নপুংসক
আছে, যে স্বর্গের রাজ্য বিষয় আপনারা আপনারদিগকে
নপুংসক করিয়া দিয়াছে. যে জন সেই কথা গ্রহণ করিতে
পারে সে গ্রহণ করুক.

১৩ তখন তাঁহার নিকটে ছোট শিশুরদিগকে আনা গেল,
যে তিনি তাহারদের উপর হাত দিয়া প্রার্থনা করেণ; তাহাতে
শিষ্যগণ তাহারদিগকে ধমকাইতে লাগিল.

১৪ কিন্তু য়িশু কহিলেন, ছোট শিশুরদিগকে থাকিতে
দেও, আমার নিকট আসিতে নিষেধ করিও না; কেননা
এমতেরদিগ হইতেই ঈশ্বরের রাজ্য হয়.

১৫ এবং তিনি তাহারদের উপর হাত দিয়া সেখান
হইতে প্রস্থান করিলেন.

১৬ পরে দেখ এক জন আসিয়া তাঁহাকে বলিল, হে
ধার্ম্মিক গুরো, আমি কোন ধর্ম্ম করিব, যাহাতে আমার
অনন্ত জীবন প্রাপ্তি হয়?

9 And I say unto you, Whosoever shall put away his wife, except *it be* for fornication, and shall marry another, committeh adultery: and whoso marrieth her which is put away doth commit adultery.

10 His disciples say unto him, If the case of the man be so with *his* wife, it is not good to marry.

11 But he said unto them, All *men* cannot receive this saying, save *they* to whom it is given.

12 For there are some eunuchs, which were so born from *their* mother's womb: and there are some eunuchs, which were made eunuchs of men: and there be eunuchs, which have made themselves eunuchs for the kingdom of heaven's sake. He that is able to receive *it*, let him receive *it*.

13 ¶ Then were there brought unto him little children, that he should put *his* hands on them, and pray: and the disciples rebuked them.

14 But Jesus said, Suffer little children, and forbid them not, to come unto me; for of such is the kingdom of heaven.

15 And he laid *his* hands on them, and departed thence.

16 And, behold, one came and said unto him, Good Master, what good thing shall I do, that I may have eternal life?

১৭ তিনি তাহাকে কহিলেন, আমাকে ধার্ম্মিক করিয়া কেন বল? ধার্ম্মিক কেহ হয় না এক ব্যতিরেক, সে ঈশ্বর: কিন্তু যদিস্যাৎ তুমি জীবনের মধ্যে প্রবেশ করিতে স্থির করিয়াছ, তবে ব্যবস্থার আজ্ঞা সকল পালন করহ.

১৮ সে তাঁহাকে বলিতেছে, কোন ২? য়িশু কহিলেন, তুমি বধ করিবা না, তুমি পরদার করিবা না, তুমি চোরী করিবা না, তুমি মিথ্যা সাক্ষি দিবা না;

১৯ তোমার পিতা ও মাতাকে সম্মান করহ, এবং তোমার পড়সিকে আপনার তুল্য স্নেহ করিবা.

২০ সে যুবক তাঁহাকে বলিল, এই সকল আমি আপন বাল্যাবস্থা হইতে পালন করিয়া আসিতেছি; এখন আমার আর কি আবশ্যক আছে?

২১ য়িশু তাহাকে কহিলেন, যদি তুমি সিদ্ধ হইতে চাহ, তবে যাইয়া তোমার সর্ব্বস্ব বিক্রয় করিয়া দরিদ্রেরদিগকে দান কর, পরে তুমি স্বর্গেতে ধন পাইবা, এবং আইস আমার পশ্চাদ্বর্ত্তী হও.

২২ কিন্তু সে যুবক যখন এই কথা শুনিলেক, তখন সে উদ্বিগ্ন হইয়া চলিয়া গেল, কেননা তাহার যথেষ্ট সম্পত্তি ছিল.

২৩ তখন য়িশু আপন শিষ্যেরদিগকে কহিলেন, সত্য আমি তোমারদিগকে কহি, যে ধনবান পুরুষ স্বর্গের রাজ্যেতে বহুকষ্টে প্রবেশ করিবে.

২৪ এবং পুনশ্চ আমি তোমারদিগকে কহি, যে স্বর্গের রাজ্যেতে ধনবানের প্রবেশ করণ হইতে সূঁচির রন্ধ্র দিয়া উটের পার হওয়া সহজ.

17 And he said unto him, Why callest thou me good? *there is* none good but one, *that is* God: but if thou wilt enter into life, keep the commandments.

18 He saith unto him, Which? Jesus said, Thou shalt do no murder, Thou shalt not commit adultery, Thou shalt not steal, Thou shalt not bear false witness;

19 Honour thy father and *thy* mother; and, Thou shalt love thy neighbour as thyself.

20 The young man saith unto him, All these things have I kept from my youth up: what lack I yet?

21 Jesus said unto him, If thou wilt be perfect, go *and* sell that thou hast, and give to the poor, and thou shalt have treasure in heaven; and come *and* follow me.

22 But when the young man heard that saying, he went away sorrowful: for he had great possessions.

23 Then said Jesus unto his disciples, Verily I say unto you, That a rich man shall hardly enter into the kingdom of heaven.

24 And again I say unto you, It is easier for a camel to go through the eye of a needle, than for a rich man to enter into the kingdom of God.

২৫ তাঁহার শিষ্যেরা যখন ইহা শুনিল, তখন তাহারা
অত্যন্ত চমৎকৃত হইয়া কহিল, তবে কাহার পরিত্রাণ হইতে
পারে?

২৬ কিন্তু য়িশু তাহারদের প্রতি অবলোকন করিয়া
কহিলেন, ইহা মনুষ্যেরদের স্থানে অসাধ্য, কিন্তু ঈশ্বরের স্থানে
সকলই সাধ্য.

২৭ তখন পিতর উত্তর দিয়া তাঁহাকে বলিল, দেখ
আমরা সমস্তই পরিত্যাগ করিয়া তোমার পশ্চাদগামী
হইয়াছি: অতএব আমরা কি পাইব?

২৮ য়িশু তাহারদিগকে কহিলেন, সত্য আমি তোমার
দিগকে কহি, তোমরা যে পুনর্জ্জন্মেতে আমার পাশ্চাদ্বর্ত্তী
হইয়া আসিতেছ, যখন মনুষ্যের পুত্র আপন ঐশ্বর্য্যের
সিংহাসনে বসিবেন, তখন তোমরা ও দ্বাদশ সিংহাসনে
বসিয়া য়িশরালের দ্বাদশ গোষ্ঠীরদের বিচার করিবা.

২৯ এবং প্রতি জন যে আমার নামার্থে ঘর কি ভ্রাতা
কি ভগিনী কি পিতা কি মাতা কি স্ত্রী কি ছাওয়াল কিম্বা
ভূমি ছাড়িয়া গিয়া থাকে সে শত গুণ পাইবে, এবং অনন্ত
জীবনের অধিকারী হইবে.

৩০ কিন্তু অনেকে প্রথম আছে যাহারা শেষ হইবে
এবং অনেকে শেষ আছে যাহারা প্রথম হইবে.

## বিংশতি অধ্যায়

কেননা স্বর্গের রাজ্য এক জন গৃহপতির তুল্য যিনি
অতি প্রভাতে আপন দ্রাক্ষা বাগানের কারণ জন পাইটের
দিগকে বেতন দিয়া আনিতে গেলেন.

২ এবং খাটন্যারদের সহিত এক সিক্কা দিন তাহারদের
বেতন স্থির করিয়া তিনি তাহারদিগকে আপন দ্রাক্ষা
বাগানে পাঠাইয়া দিলেন.

25 When his disciples heard *it,* they were exceed-
ingly amazed, saying, Who then can be saved?

26 But Jesus beheld *them,* and said unto them,
With men this is impossible; but with God all things
are possible.

27 Then answered Peter, and said unto him, Be-
hold, we have forsaken all, and followed thee: what
shall we have therefore?

28 And Jesus said unto them, Verily I say unto
you, That ye which have followed me, in the rege-
neration, when the Son of man shall sit in the throne
of his glory, ye also shall sit upon twelve thrones,
judging the twelve tribes of Israel.

29 And every one that hath forsaken houses, or
brethren, or sisters, or father, or mother, or wife, or
children, or lands, for my name's sake, shall receive an
hundredfold, and shall inherit everlasting life.

30 But many *that are* first shall be last; and the
last *shall be* first.

## CHAP. XX.

FOR the kingdom of heaven is like unto a man
*that is* an householder, which went out early in the
morning to hire labourers into his vineyard.

2 And when he had agreed with the labourers for
a penny a-day, he sent them into his vineyard.

৩ অনন্তর এক পুহর বেলায় বাহিরে গিয়া তিনি বাজারেতে আর ২ জনেরদিগকে নিষ্কর্ম্মে দাঁড়াইয়া থাকিতে দেখিলেন.

৪ এবং তিনি তাহারদিগকে কহিলেন, তোমরাও দ্রাক্ষা বাগানে যাও, আর যাহা উপযুক্ত আছে,তাহা আমি তোমার দিগকে দিব: অতএব তাহারা চলিয়া গেল.

৫ পুনশ্চ তিনি দুই পুহর ও তিন পুহর বেলায় বাহিরে গিয়া তদ্রূপ কহিলেন.

৬ ততঃপরে এক ঘড়ী দিন থাকিতে তিনি বাহিরাইয়া আরআর জনেরদিগকে ও নিষ্কর্ম্মে দাঁড়াইয়া থাকিতে সাক্ষাৎ পাইলেন, ও তাহারদিগকে কহিলেন, তোমরা সমস্ত দিন এখানে নিষ্কর্ম্মা হইয়া থাক কেন?

৭ সে জনেরা তাহাকে কহিল, কেহ আমারদিগকে বেতন দিয়া লইয়া যায় নাই, এই নিমিত্তে: তিনি তাহার দিগকে কহিলেন, তোমরাও দ্রাক্ষা বাগানে যাও, ও যাহা উপযুক্ত হয় তাহা তোমরা পাইবা.

৮ অতএব সন্ধ্যাকাল উপস্থিত হইলে সে দ্রাক্ষা বাগানের কর্ত্তা আপন কর্ম্মকারিকে কহিতেছেন, খাটুন্যারদিগকে ডাকিয়া শেষ জনে আরম্ভ করিয়া পুথম পর্য্যন্তই আপন ২ বেতন সকলেরদিগকে দেও.

৯ এবং যাহারা এক ঘড়ী দিন থাকিতে কর্ম্ম পাইয়াছিল, তাহারা আসিয়া পুতি জন এক ২ সিকা পাইল.

১০ কিন্তু যখন পুথম জনেরা আইল, তাহারা অনুমান করিল, যে আমরা অধিক পাইব.

১১ কিন্তু তাহারাও পুতিজন এক ২ সিকা পাইল.

3 And he went out about the third hour, and saw others standing idle in the market-place,

4 And said unto them, Go ye also into the vineyard; and whatsoever is right, I will give you. And they went their way.

5 Again he went out about the sixth and ninth hour, and did likewise.

6 And about the eleventh hour he went out, and found others standing idle, and saith unto them, Why stand ye here all the day idle?

7 They say unto him, Because no man hath hired us. He saith unto them, Go ye also into the vineyard; and whatsoever is right, *that* shall ye receive.

8 So when even was come, the lord of the vineyard saith unto his steward, Call the labourers, and give them *their* hire, beginning from the last unto the first.

9 And when they came that *were hired* about the eleventh hour, they received every man a penny.

10 But when the first came, they supposed that they should have received more; and they likewise received every man a penny.

11 And when they had received *it*, they murmured against the good man of the house,

১২ এবং পাইলে পরে তাহারা সেই গৃহপতির প্রতি
কচকচ করিয়া বলিতে লাগিল, আমরা দিনের গ্রীষ্ম ও
শ্রমের ভার সহিয়াছি, তথাচ এই যে পশ্চাৎ জনেরা এক
ঘড়ী মাত্র কর্ম্ম করিয়াছে, তাহারদিগকে তুমি আমারদের
সমতুল্য করিয়া দিয়াছ.

১৩ কিন্তু তিনি তাহারদের মধ্যকার এক জনকে উত্তর
দিয়া কহিলেন, হে মিত্র আমি তোমাকে কিছুই অন্যায় করি
নাই, তুমি আমার সহিত এক সিকা দিন সমাধা করিয়া
স্বীকৃত হইয়াছিলা কি না?

১৪ তুমি যাহা আপনার তাহা লইয়া চলিয়া যাও. যেমত
তোমাকে দিয়াছি, সেইমত আমি এই পশ্চাৎ জনকেও দিব.

১৫ আমার নিজ দ্রব্যে যাহা ইচ্ছা করি তাহাই
করিতে আমার কর্ত্তব্য কি না? আমি ভাল আছি ইহার
কারণ না কি তোমার চক্ষু মন্দ?

১৬ অতএব প্রথমটা শেষ হইবে, ও শেষটা প্রথম:
কেননা অনেক লোক আহ্বানিত হয়, কিন্তু অল্প লোক
মনোনীত.

১৭ অনন্তর য়িশু য়িরোশলমে যাইতে২ পথের মধ্যে
তিনি দ্বাদশ শিষ্যকে এক ভিতে লইয়া তাহারদিগকে
কহিলেন.

১৮ দেখ আমরা য়িরোশলমে যাইতেছি, ও মনুষ্যের
পুত্র প্রধান যাজকেরদের ও অধ্যাপকেরদের স্থানে বিশ্বাস
ঘাতিত হইয়া সমর্পিত হইবেন, এবং তাহারা তাঁহার মরণের
আজ্ঞা দিবে.

১৯ ও তাঁহাকে তিরস্কার করিতে ও কোড়া মার দিতে
ও ক্রূশে বধ করিতে ভিন্নদেশিরদের স্থানে সমর্পণ করিবে,
পরে তৃতীয় দিবসে তিনি পুনর্ব্বার উঠিবেন.

12 Saying, These last have wrought *but* one hour,
and thou hast made them equal unto us, which have
borne the burden and heat of the day.

13 But he answered one of them, and said, Friend,
I do thee no wrong: didst not thou agree with me
for a penny?

14 Take *that* thine *is,* and go thy way: I will
give unto this last even as unto thee.

15 Is it not lawful for me to do what I will with
mine own? Is thine eye evil because I am good?

16 So the last shall be first, and the first last: for
many be called, but few chosen.

17 ¶ And Jesus going up to Jerusalem, took the
twelve disciples apart in the way, and said unto
them,

18 Behold, we go up to Jerusalem: and the Son
of man shall be betrayed unto the chief priests and
unto the scribes, and they shall condemn him to death,

19 And shall deliver him to the Gentiles to mock,
and to scourge, and to crucify *him:* and the third
day he shall rise again.

২০ তখন জেবদির পুত্ত্রেরদের মাতা আপন পুত্ত্রেরদের
সহিত তাঁহার নিকটে আসিয়া পূজা করিয়া তাঁহার স্থানে
কিছু অনুগ্রহ চাহিল.

২১ তিনি তাহাকে কহিলেন, তুমি কি চাহ? সে তাঁহাকে
বলিল, তোমার রাজ্যেতে এই আমার দুই পুত্র এক জন আপন
দক্ষিণ পার্শ্বে ও অন্য জন আপন বাম পার্শ্বে বসিতে আজ্ঞা
করুণ.

২২ কিন্তু য়িশু উত্তর দিয়া কহিলেন, তোমরা কি চাহ
তাহা তোমরা জান না, আমি যে বাটীতে পিব তাহাতে
তোমরা না কি পান করিতে পার, ও যে বাপ্তিস্মে আমি
বাপ্টাইজিত হইতেছি, তাহায় কি তোমরা বাপ্টাইজিত
হইতে পার? তাহারা বলিল আমরা পারি.

২৩ তখন তিনি তাহারদিগকে কহিলেন, তোমরা
অবশ্য আমার বাটীতে পান করিবা, এবং যে বাপ্তিস্মে
আমি বাপ্টাইজিত হইতেছি, তাহাতে বাপ্টাইজিত হইবা;
কিন্তু আমার দক্ষিণ পার্শ্বে ও বাম পার্শ্বে বসিতে আমার
দেওয়া নহে, কিন্তু যাহারদের কারণ আমার পিতা হইতে
প্রস্তুত হইয়াছে, তাহারদিগকে দেওয়া যাইবে.

২৪ ইহা যখন অন্য দশটা শুনিল, তখন সেই দুই
ভ্রাতারদের প্রতি তাহারা ক্রোধাবিষ্ট হইলেক.

২৫ কিন্তু য়িশু তাহারদিগকে আপনার নিকটে ডাকিয়া
কহিলেন, তোমরা জানহ যে ভিন্নদেশিরদের রাজাগণ তাহার
দের উপর রাজত্ব করে, এবং যাহারা মহৎ হয় সে তাহার
দের উপর শাসন করে,

২৬ কিন্তু তোমারদের মধ্যে এই মত হইবে না; কিন্তু
যে কেহ তোমারদের মধ্যে বড় হইতে চাহে, সে তোমারদের
সেবক হউক.

20 ¶ Then came to him the mother of Zebedee's children with her sons, worshipping *him,* and desiring a certain thing of him.

21 And he said unto her, What wilt thou? She saith unto him, Grant that these my two sons may sit, the one on thy right hand, and the other on the left, in thy kingdom.

22 But Jesus answered and said, Ye know not what ye ask. Are ye able to drink of the cup that I shall drink of, and to be baptized with the baptism that I am baptized with? They say unto him, We are able.

23 And he saith unto them, Ye shall drink indeed of my cup, and be baptized with the baptism that I am baptized with; but to sit on my right hand, and on my left, is not mine to give, but *it shall be given to them* for whom it is prepared of my Father.

24 And when the ten heard *it,* they were moved with indignation against the two brethren.

25 But Jesus called them *unto him,* and said, Ye know that the princes of the Gentiles exercise dominion over them, and they that are great exercise authority upon them.

26 But it shall not be so among you: but whosoever will be great among you, let him be your minister;

২৭ ও যে কেহ তোমারদের মধ্যে প্রধান হইতে ইচ্ছা
করে সেই তোমারদের দাস হউক.

২৮ যেমত মনুষ্যের পুত্রও সেবিত হইতে আইল না,
কিন্তু সেবা করিতে; এবং অনেকের উদ্ধারের মূল্যার্থে আপন
প্রাণ দিতে.

২৯ পরে যখন তাহারা য়িরিখো হইতে প্রস্থান করিতে
লাগিল, তখন তাঁহার পশ্চাতে বড় লোকারণ্য চলিল.

৩০ এবং দেখ দুই অন্ধ মনুষ্য পথের পার্শ্বে বসিয়া
থাকিত, ও যখন তাহারা শুনিল, যে য়িশু সেই স্থান দিয়া
গমন করিতেছেন, তখন তাহারা চীৎকার করিয়া কহিল, হে
প্রভো দাউদের সন্তান, আমারদের উপর কৃপা করুণ.

৩১ কিন্তু লোক সকল তাহারদিগকে ধমকাইল, যে
তাহারা চুপ করিয়া থাকে; কিন্তু তাহারা ততোধিক চেচাঁইতে
লাগিল, যে হে প্রভো দাউদের সন্তান, আমারদের উপর দয়া
করুণ.

৩২ তখন য়িশু স্থকিত হইলেন, ও তাহারদিগকে
ডাকিয়া কহিলেন, আমি তোমারদের কারণ কি করিব?
তোমারদের বাঞ্ছা কি? তাহারা তাঁহাকে কহিতেছে, হে প্রভো
আমারদের চক্ষু যেন খুলিয়া যায়.

৩৩ অতএব য়িশু তাহারদের প্রতি সকরুণ হইয়া
তাহারদের চক্ষু স্পর্শ করিলেন, এবং তৎক্ষণাৎ তাহারা চক্ষু
পাইল, ও তাঁহার পশ্চাদ্গমন করিল.

## একবিংশতি অধ্যায়

পরে যখন তাহারা য়িরোশলমের নিকট পৌছিতে
লাগিল, বীতফাজের সমীপে জৈতুন পর্ব্বতে উপস্থিত হইলে
তখন য়িশু দুই শিষ্যকে কহিলেন, যে

27 And whosoever will be chief among you, let him be your servant:

28 Even as the Son of man came not to be ministered unto, but to minister, and to give his life a ransom for many.

29 ¶ And as they departed from Jericho, a great multitude followed him.

30 And, behold, two blind men sitting by the way side, When they heard that Jesus passed by, cried out, saying Have mercy on us, O Lord, *thou* Son of David!

31 And the multitude rebuked them, because they should hold their peace: but they cried the more, saying, Have mercy on us, O Lord, *thou* Son of David!

32 And Jesus stood still, and called them, and said, What will ye that I shall do unto you?

33 They say unto him, Lord, that our eyes may be opened.

34 So Jesus had compassion *on them,* and touched their eyes: and immediately their eyes received sight, and they followed him.

## CHAP. XXI.

AND when they drew nigh unto Jerusalem, and were come to Bethphage, unto the Mount of Olives, then sent Jesus two disciples,

২ ঐ সম্মুখ গ্রামেতে যাও, এবং পৌঁছিবা মাত্র তোমরা
সশাবকে একটি গর্দ্দভ বান্ধা পাইবা; তাহা খসাইয়া আমার
নিকটে আনিয়া দেও.

৩ আর যদিস্যাৎ কেহ কিছু বলে, তবে তোমরা কহিবা,
যে তাহাতে প্রভুর আবশ্যক আছে: ও তৎক্ষণাৎ সে তাহাকে
পাঠাইয়া দিবে.

৪ এই সমস্ত হইল, সেই যেন পূর্ণ হয় যে ভবিষ্যদ্বক্তাতে
উক্ত ছিল.

৫ যে তোমরা সীয়নের কন্যাকে বল, দেখ তোমার
রাজা নম্রশীল হইয়া গর্দ্দভের উপর, বরঞ্চ গর্দ্দভের নর
বাচ্চা এক শাবকের উপর, আরোহিত হইয়া তোমার নিকটে
আসিতেছেন.

৬ তখন শিষ্যেরা যাইয়া য়িশুর আজ্ঞানুসারে করিল.

৭ এবং সে গর্দ্দভ ও শাবককে আনিয়া তাহারদের
উপর আপনারদের বস্ত্র রাখিয়া তাহার উপর তাঁহাকে
আরোহণ করাইল.

৮ পরে বড় এক লোকারণ্য পথের মধ্যে আপনারদের
পরিচ্ছদ পাতিয়া দিল, অন্যেরা বৃক্ষের ডাল ছেদন করিয়া
পথে ছড়াইয়া দিল.

৯ এবং অগ্রগামি ও পশ্চাদ্গামিলোকারণ্য সকল চেঁচা
ইয়া বলিতে লাগিল, হোশঅনা দাউদের সন্তান ধন্য!
তিনি যে ঈশ্বরের নামেতে আসিতেছেন, সর্ব্বোচ্চেতে
হোশঅনা!

১০ এবং তিনি য়িরোশলমে প্রবিষ্ট হইলে পরে এই
কেটা ২ বলিয়া নগর সমুদায় লড়চড় হইলে.

১১ লোকারণ্য কহিল, এই গালিলি নাজরেতের
ভবিষ্যদ্বক্তা য়িশু.

2 Saying unto them, Go into the village over
against you, and straightway ye shall find an ass tied,
and a colt with her: loose *them*, and bring *them* unto
me.

3 And if any *man* say ought unto you, ye shall say,
The Lord hath need of them; and straightway he
will send them.

4 All this was done, that it might be fulfilled which
was spoken by the prophet, saying,

5 Tell ye the daughter of Sion, Behold, thy King
cometh unto thee, meek, and sitting upon an ass, and
a colt the foal of an ass.

6 And the disciples went, and did as Jesus com-
manded them,

7 And brought the ass, and the colt, and put on
them their clothes, and they set *him* thereon.

8 And a very great multitude spread their gar-
ments in the way; others cut down branches from
the trees, and strawed *them* in the way.

9 And the multitudes that went before, and that
followed, cried, saying, Hosanna to the Son of David!
Blessed *is* he that cometh in the name of the Lord;
Hosanna in the Highest!

10 And when he was come into Jerusalem, all the
city was moved, saying, Who is this?

11 And the multitude said, This is Jesus, the pro-
phet of Nazareth of Galilee.

১২ পরে য়িশু ঈশ্বরের মন্দিরে গেলেন, ও মন্দিরের
মধ্যে যে সকল ক্রয় বিক্রয় করিতেছিল, তাহারদিগকে
তিনি বাহির করিয়া দিলেন; ও বণিকেরদের মেজ ও কপোত
ব্যাপারিরদের আসন সকল উলট করিয়া ফেলিয়া দিলেন.
১৩ এবং তাহারদিগকে কহিলে, গ্রন্থে লিপি আছে যে
আমার ঘর প্রার্থনার ঘর কহা যাইবে; কিন্তু তোমরা তাহা
চোরের গহ্বর করিয়া দিয়াছ.
১৪ পরে অন্ধ ও খোঁড়া লোক তাঁহার নিকট মন্দিরে
আইল, এবং তিনি তাহারদিগকে সুস্থকরিলেন.
১৫ প্রধান যাজকেরা ও অধ্যাপকেরা যখন তাঁহার
কৃত আশ্চর্য্য দেখিল, এবং মন্দিরের মধ্যে ছাওয়ালসকল
হোশঅনা দাউদের সন্তান বলিয়া চেঁচাইতে শুনিল, তখন
তাহারা বিরক্ত হইল.
১৬ এবং তাঁহাকে বলিল, ইহারা কি বলে, তুমি না কি
শুনিতেছ? য়িশু তাহারদিগকে কহিলেন, হাঁ: তোমরা কি
পাঠ কর নাই, যে ছোট বালক ও স্তনপায়ি শিশুরদের
মুখ হইতে তুমি প্রশংসা সিদ্ধ করিয়াছ.
১৭ পরে তিনি তাহারদিগকে ছাড়িয়া গিয়া নগর
হইতে বীতানীয়ায় গেলেন; ও সেখানে প্রবাস করিলেন.
১৮ এবং রাত্রি প্রভাতে নগরে ফিরিয়া আসিতে২
তিনি ক্ষুধার্ত্ত হইলেন.
১৯ তাহাতে পথের মধ্যে একটা আঞ্জীর বৃক্ষ দেখিয়া
তাহার সমীপে গিয়া তাহার উপর পত্র ব্যতিরেক কিছু মাত্র
না পাইয়া তিনি তাহাকে কহিলেন, অদ্য হইতে তোমাতে ফল
কখন না ধরুক: এবং সে আঞ্জীর বৃক্ষ তৎক্ষণাৎ শুকাইয়া গেল.
২০ এবং শিষ্যেরা যখন তাহা দেখিল, তখন তাহারা
আশ্চর্য্য জ্ঞান করিয়া কহিল, আঞ্জীর বৃক্ষটা কেমন ত্বরিত
শুকাইয়া গিয়াছে.

12 And Jesus went into the temple of God, and
cast out all them that sold and bought in the temple,
and over-threw the tables of the money-changers, and
the seats of them that sold doves;

13 And said unto them, It is written, My house
shall be called the house of prayer: but ye have made
it a den of thieves.

14 And the blind and the lame came to him in the
temple: and he healed them.

15 And when the chief priests and scribes saw the
wonderful things that he did, and the children crying
in the temple, and saying, Hosanna to the Son of
David! they were sore displeased,

16 And said unto him, Hearest thou what these
say? And Jesus saith unto them, Yea: have ye ne-
ver read, Out of the mouth of babes and sucklings
thou hast perfected praise?

17 And he left them, and went out of the city into
Bethany; and he lodged there.

18 ¶ Now in the morning, as he returned into the
city, he hungered.

19 And when he saw a fig-tree in the way, he came
to it, and found nothing thereon, but leaves only,
and said unto it, Let no fruit grow on thee hence-
forward for ever. And presently the fig-tree withered
away.

20 And when the disciples saw *it*, they marvelled,
saying, How soon is the fig-tree withered away!

২১ য়িশু উত্তর করিয়া তাহারদিগকে কহিলেন, সত্য আমি
তোমারদিগকে কহি, যদি সন্দেহ না করিয়া তোমরা পুত্যয় কর,
তবে এই আঞ্জীর বৃক্ষকে যাহা করা গিয়াছে, তাহা কেবল
তোমরা করিবা না, কিন্তু যদি তোমরা এই পর্ব্বতকে বল যে
তুমি সরিয়াগিয়া সমুদ্রেতে পড়িয়া যাও, তাহা ও হইবে.
২২ এবং যে কিছু তোমরা প্রার্থনা করিয়া চাহ, পুত্যয়
করিলে সকলি পাইবা.

২৩ অনন্তর তিনি মন্দিরে পুবিষ্ট হইলে পরে
শিক্ষাইতে ২ পুধান যাজকেরা ও লোকের প্রাচীনেরা তাঁহার
নিকটে আসিয়া কহিলেক, এসকল কর্ম্ম তুমি কি সাধ্যেতে
করিতেছ, ও তোমাকে এমত সাধ্য কেবা দিল.

২৪ তিনি উত্তর করিয়া তাহারদিগকে কহিলেন, আমি
ও তোমারদিগকে এক কথা জিজ্ঞাসা করি, তাহা যদি
আমাকে বল তবে কি সাধ্যেতে আমি এসকল কর্ম্ম করিতেছি
তাহা আমি তোমারদিগকে ও কহিব.

২৫ য়োহনের বাপ্‌টিস্ম যে সে কোথা হইতে
হইয়াছিল, স্বর্গ হইতে কিম্বা মনুষ্যেরদিগ হইতে? তখন
তাহারা আপনারদের মধ্যে বিবেচনা করিতে লাগিল, যে
আমরা যদি বলি স্বর্গ হইতে তবে সে আমারদিগকে
কহিবে, তোমরা তবে কি জন্যে তাহাকে পুত্যয় করিলা না?
২৬ কিন্তু যদি আমরা বলি মনুষ্যেরদিগ হইতে, তবে
লোক পুতি আমারদের ভয় আছে; কেননা য়োহনকে সকলেই
ভবিষ্যদ্বক্তা করিয়া জানে.

২৭ অতএব তাহারা য়িশুকে পুত্যুত্তর দিয়া বলিল,
আমরা কহিতে পারি না; তখন তিনি তাহারদিগকে কহিলেন,
আমি কি সাধ্যেতে এসকল করিতেছি, তাহা আমি ও
তোমারদিগকে কহি না.

21 Jesus answered and said unto them, Verily I say unto you, If ye have faith, and doubt not, ye shall not only do this *which is done* to the fig-tree, but also, if ye shall say unto this mountain, Be thou removed, and be thou cast into the sea, it shall be done.

22 And all things whatsoever ye shall ask in prayer, believing, ye shall receive.

23 ¶ And when he was come into the temple, the chief priests and the elders of the people came unto him as he was teaching, and said, By what authority doest thou these things! and who gave thee this authority?

24 And Jesus answered and said unto them, I also will ask you one thing, which if ye tell me, I in like wise will tell you by what authority I do these things.

25 The baptism of John, whence was it? from heaven, or of men? And they reasoned with themselves, saying, If ye shall say, From heaven, he will say unto us, Why did ye not then believe him?

26 But if we shall say, Of men; we fear the people; for all hold John as a prophet.

27 And they answered Jesus, and said, We cannot tell. And he said unto them, Neither tell I you by what authority I do these things.

২৮ কিন্তু তোমরা কি বুঝ? এক মনুষ্যের দুই পুত্র ছিল,
এবং সে পুথমের নিকটে আসিয়া কহিল, হে পুত্র আজি
আমার দ্রাক্ষা বাগানে কর্ম করিতে যাও.

২৯ সে উত্তর দিয়া বলিল, আমি যাইব না; কিন্ত
পশ্চাত মন ফিরাইয়া গেল.

৩০ পরে সে দ্বিতীয়ের স্থানে আসিয়া তদ্রূপ বলিল,
এবং সেই উত্তর দিয়া কহিল, আমি যাই মহাশয়; কিন্তু
গেল না.

৩১ এ দুয়ের মধ্যে কোন জন আপন পিতার ইচ্ছা
পালন করিলেক? তাহারা কহিল যে পুথমটা: য়িশু তাহারদিগকে
কহিলেন, সত্য আমি তোমারদিগকে কহি, যে ঈশ্বরের
রাজ্যেতে পাটওয়ারিরা ও বেশ্যারা তোমারদের পূর্ব্বে পুবেশ
করিবে.

৩২ কেননা য়োহন তোমারদের স্থানে ধর্ম্ম পথেতে
আইলেন, ও তোমরা তাহাকে পুত্যয় করিলা না; কিন্তু
পাটওয়ারিরা ও বেশ্যারা তাহাকে পুত্যয় করিল: পরে যখন
তোমরা তাহা দেখিলা, তখন ও তোমরা তাহাকে পুত্যয়
করিতে মন ফিরাইলা না.

৩৩ আর এক দৃষ্টান্ত শুন, এক জন গৃহপতি ছিলেন, যিনি
একটা দ্রাক্ষা বাগান রোপণ করিলেন, ও তাহার চতুর্দ্দিগে
আড়া দিলেন, ও তাহার মধ্যে দ্রাক্ষা চাপ খনন করিলেন;
ও মঞ্চ বানাইলেন, ও কৃষকেরদের স্থানে তাহা গচ্ছিত
করিয়া দিয়া দূর দেশে গমন করিলেন.

৩৪ পরে যখন ফলের সময় উপস্থিত হইতে লাগিল,
তখন তিনি তাহার ফল পাইবার কারণ সেই কৃষকেরদের
স্থানে আপন ভৃত্যেরদিগকে পাঠাইয়া দিলেন.

28 But what think ye? A *certain* man had two sons; and he came to the first, and said, Son, go work today in my vineyard.

29 He answered and said, I will not; but afterward he repented, and went.

30 And he came to the second, and said likewise. And he answered and said, I *go*, sir; and went not.

31 Whether of them twain did the will of *his* father? They say unto him, The first. Jesus saith unto them, Verily I say unto you, That the publicans and the harlots go into the kingdom of God before you.

32 For John came unto you in the way of righteousness, and ye believed him not; but the publicans and the harlots believed him: and ye, when ye had seen *it*, repented not afterward, that ye might believe him.

33 Hear another parable: There was a certain householder, which planted a vineyard, and hedged it round about, and digged a wine-press in it, and built a tower, and let it out to husbandmen, and went into a far country:

34 And when the time of the fruit drew near, he sent his servants to the husbandmen, that they might receive the fruits of it.

৩৫ তখন সে কৃষকেরা তাহার ভৃত্যেরদিগকে ধরিয়া
এক জনকে মারি মারিল, অন্যকে বধ করিল, ও অন্যকে
পুস্তর মারিল.

৩৬ পুনশ্চ তিনি আর ২ ভৃত্যেরদিগকে পাঠাইলেন,
পূর্ব্ব হইতে অধিক: এবং তাহারদিগকে ও তাহারা তদ্মত
করিল.

৩৭ কিন্তু সর্ব্ব শেষে তিনি আপনার পুত্রকে তাহার
দের নিকটে পাঠাইলেন, কহিলেন, যে আমার পুত্রকে
তাহারা সমাদর করিবেক.

৩৮ কিন্তু যখন সে কৃষকেরা পুত্রকে দেখিল, তখন
তাহারা আপনারদের মধ্যে কহিতে লাগিল, এইটা না
উত্তরাধিকারী; আইস আমরা তাহাকে বধ করি, ও তাহার
অধিকার ধারণ করিয়া লই.

৩৯ তখন তাহারা তাহাকে ধরিল, ও দ্রাক্ষা বাগান
হইতে বাহির করিয়া বধ করিল.

৪০ অতএব সে দ্রাক্ষা বাগানের স্বামী যখন আসিবেন,
তখন সে কৃষকেরদিগকে তিনি কি করিবেন?

৪১ তাহারা কহিতেছে, তিনি সেই দুর্জ্জনেরদিগকে
দারুণ রূপে নষ্ট করিবেন, এবং দ্রাক্ষা বাগান অন্য কৃষকের
দের স্থানে গচ্ছিত করিয়া দিবেন: যে সময়ানুক্রমে ফল
তাঁহাকে যোগাইয়া দিবে.

৪২ যিশু তাহারদিগকে কহিতেছেন, তোমরা কি গ্রন্থেতে
কখন পাঠ কর নাই যে পাতর গাঁথকেরা ত্যাগ করিয়াছিল,
সেই পাতর কোণার চূড়া হইয়াছে: এই তো ঈশ্বরের কর্ম্ম
ও আমারদের দর্শনে অদ্ভূত?

35 And the husbandmen took his servants, and
beat one, and killed another, and stoned another.

36 Again, he sent other servants more than the
first: and they did unto them likewise.

37 But last of all he sent unto them his son, saying,
They will reverence my son.

38 But when the husbandmen saw the son, they
said among themselves, This is the heir; come, let us
kill him, and let us seize on his inheritance.

39 And they caught him, and cast *him* out of the
vineyard, and slew *him*.

40 When the Lord, therefore, of the vineyard
cometh, what will he do unto those husbandmen?

41 They say unto him, He will miserably destroy
those wicked men, and will let out *his* vineyard unto
other husbandmen, which shall render him the fruits
in their seasons.

42 Jesus saith unto them, Did ye never read in the
scriptures, The stone which the builders rejected, the
same is become the head of the corner: this is the
Lord's doing, and it is marvellous in our eyes?

৪৩ অতএব আমি তোমারদিগকে কহি, যে ঈশ্বরের রাজ্য তোমারদের নিকট হইতে লওয়া যাইবে, এবং যে দেশ তাহার ফলোদ্ভব করিবে, এমন এক দেশকে দেওয়া যাইবে.

৪৪ এবং যে কেহ এই পুস্তরের উপর পড়ে, সে ভগ্ন হইবে; কিন্তু যাহার উপর তাহা পড়ে, সে তাহাকে ধূলাবৎ করিয়া চূর্ণ করিবে.

৪৫ এবং পুধান যাজকেরা ও ফারিসীরা তাঁহার দৃষ্টান্ত সকল শুনিলে পরে তাহারা বোধ পাইল, যে তিনি তাহার দের বিষয়ে এ কথা কহিয়াছিলেন.

৪৬ কিন্তু যখন তাহারা তাঁহার উপর হাত দিতে অনুসন্ধান করিল, তখন তাহারা লোকেরদের পুতি ভীত হইল, কেননা তাহারা তাঁহাকে ভবিষ্যদ্বক্তা করিয়া মানিল.

## দ্বাবিংশতি অধ্যায়

এবং য়িশু পুনরায় উত্তর করিয়া তাহারদিগকে দৃষ্টান্ত কথাতে কহিতে লাগিলেন, যে,

২ স্বর্গের রাজ্য এক রাজার মত, যিনি আপন পুত্রের কারণ বিবাহ স্থির করিলেন.

৩ ও নিমন্ত্রিত লোকেরদিগকে বিবাহে ডাকিয়া আনিতে আপন ভৃত্যেরদিগকে পুেরণ করিলেন; কিন্তু তাহারা আসিতে চাহিল না.

৪ পুনশ্চ তিনি অন্যোন্য ভৃত্যেরদিগকে পাঠাইয়া কহিলেন, আমন্ত্রিতেরদিগকে কহিয়া দেও, যে দেখ আমি আপন ভূরিভোজ্যের আয়োজন করিয়াছি, আমার বলদ ও হৃষ্ট পুষ্ট সকল মারা গিয়াছে, এবং সকল সামগ্রী পুস্তুত হইয়াছে; বিবাহেতে আইস.

43 Therefore say I unto you, The kingdom of God shall be taken from you, and given to a nation bringing forth the fruits thereof.

44 And whosoever shall fall on this stone shall be broken: but on whomsoever it shall fall, it will grind him to powder.

45 And when the chief priests and Pharisees had heard his parables, they perceived that he spake of them.

46 But when they sought to lay hands on him, they feared the multitude, because they took him for a prophet.

## CHAP. XXII.

AND Jesus answered and spake unto them again by parables, and said,

2 The kingdom of heaven is like unto a certain king, which made a marriage for his son,

3 And sent forth his servants to call them that were bidden to the wedding: and they would not come.

4 Again, he sent forth other servants, saying, Tell them which are bidden, Behold, I have prepared my dinner; my oxen and *my* fatlings *are* killed, and all things *are* ready: come unto the marriage.

৫ কিন্তু তাহারা অবহেলা করিয়া এক জন আপন জোতে, অন্যটা আপন বাণিজ্যে চলিয়া গেল:

৬ এবং অন্য সকল তাহার অনুচরেরদিগকে ধরিয়া দৌরাত্ম্য ব্যবহার করিয়া তাহারদিগকে মারিয়া ফেলিল.

৭ কিন্তু সে রাজা যখন ইহার সংবাদ পাইলেন, তখন তিনি কোপাবিষ্ট হইলেন, ও আপন সৈন্য সামন্ত পাঠাইয়া সেই বধিকেরদিগকে নষ্ট করাইয়া তাহারদের পুরী পোড়াইয়া দিলেন.

৮ তখন তিনি আপন অনুচরেরদিগকে কহিতেছেন, বিবাহ তো প্রস্তুত আছে, কিন্তু যে সকল নিমন্ত্রিত ছিল তাহারা অযোগ্য পাত্র ছিল.

৯ অতএব তোমরা রাজ পথে যাইয়া যতেকের দেখা পাও, তাহারদিগকে বিবাহেতে আহ্বান কর.

১০ অতএব সে অনুচরেরা রাজ পথে গেল, এবং ভাল মন্দ যত লোকেরদের দেখা পাইল, তাহারা সকলেরদিগকে আনিয়া যড় করিল, এবং সে বিবাহের প্রচুর মত অভ্যাগত হইল.

১১ অনন্তর রাজা অভ্যাগত সকলেরদিগকে দেখিতে ভিতরে আসিয়া বিবাহ বস্ত্র বিহীন এক জনকে সাক্ষাতে দেখিলেন.

১২ এবং তিনি তাহাকে কহিলেন, হে মিত্র তুমি বিবাহ বস্ত্রবর্জ্জিত এখানে আসিয়া প্রবেশ করিলা কি রূপে? তাহাতে সে নিরব হইল.

১৩ তখন সে রাজা অনুচরেরদিগকে কহিলেন, তাহার হাত পা বাঁধিয়া তাহাকে লইয়া যাইয়া বহির্ভূত অন্ধকারে ফেলিয়া দেও, সেখানে ক্রন্দন ও দন্তের কড়মড়ি হইবে.

5 But they made light of *it,* and went their ways, one to his farm, and another to his merchandize:

6 And the remnant took his servants, and entreated *them* spitefully, and slew *them.*

7 But when the king heard *thereof,* he was wroth: and he sent forth his armies, and destroyed those murderers, and burned up their city.

8 Then saith he to his servants, The wedding is ready, but they which were bidden were not worthy.

9 Go ye, therefore, into the highways; and as many as he shall find, bid to the marriage.

10 So those servants went out into the highways, and gathered together all, as many as they found, both bad and good: and the wedding was furnished with guests.

11 And when the king came in to see the guests, he saw there a man which had not on a wedding garment:

12 And he saith unto him, Friend, how camest thou in hither, not having a wedding garment? And he was speechless.

13 Then said the king to the servants, Bind him hand and foot, and take him away, and cast *him* into outer darkness; there shall be weeping and gnashing of teeth.

১৪ কেননা অনেকে আহ্বানিত হয়, কিন্তু অল্প জন মনোনীত.

১৫ তখন ফারিসী সকল যাইয়া তাঁহার কথোপকথনে ফাঁদ কি রূপে লাগাইতে পারে, ইহার পরামর্শ করিতে লাগিল.

১৬ পরে তাহারা হেরোদিয়া বর্গের সঙ্গে আপনারদের শিষ্যগণের দ্বারা তাঁহাকে কহিয়া পাঠাইল, যে হে গুরো, আমরা জানি যে আপনি সত্য হন, ও ঈশ্বরের পথ সত্য রূপে শিক্ষাইতেছেন; এবং কাহাকে মানেন না: কেননা আপনি মনুষ্যেরদের মূর্ত্তি প্রতি অবলোকন করেন না,

১৭ অতএব কাইসরকে কর দেওয়া কর্ত্তব্য আছে কি না, আপনি কি বুঝিতেছেন? আমারদিগকে বলুন.

১৮ কিন্তু যিশু তাহারদের দুষ্কৃতি বোধ করিয়া কহিলেন, ওহে কপটি সকল, আমাকে কি জন্যে পরীক্ষা করহ?

১৯ আমাকে করের মুদ্রা দেখাও. এবং তাহারা এক শুকী তাঁহার নিকটে আনিয়া দিল.

২০ তখন তিনি তাহারদিগকে কহিলেন, এই মূর্ত্তি ও লেখা কাহার?

২১ তাহারা কহিল, কাইসরের. তখন তিনি তাহারদিগকে বলিলেন, তবে কাইসরের বস্তু কাইসরকে দেও, ও ঈশ্বরের বস্তু ঈশ্বরকে দেও.

২২ এই কথা শুনিয়া তাহারা আশ্চর্য্য মানিল, ও তাঁহাকে ছাড়িয়া চলিয়া গেল.

২৩ সেই দিবসে শাদকীরা যে কহে পুনরুত্থান হয় না, তাহারা তাঁহার নিকটে আসিয়া জিজ্ঞাসা করিয়া কহিতে লাগিল, যে,

14 For many are called, but few *are* chosen.

15 ¶ Then went the Pharisees, and took counsel how they might entangle him in *his* talk.

16 And they sent out unto him their disciples with the Herodians, saying, Master, we know that thou art true, and teachest the way of God in truth, neither carest thou for any *man;* for thou regardest not the person of men.

17 Tell us therefore, What thinkest thou? Is it lawful to give tribute unto Cesar, or not?

18 But Jesus perceived their wickedness, and said, Why tempt ye me, *ye* hypocrites?

19 Shew me the tribute money. And they brought unto him a penny.

20 And he saith unto them, Whose *is* this image and superscription?

21 They say unto him, Cesar's. Then saith he unto them, Render therefore unto Cesar the things which are Cesar's, and unto God the things that are God's.

22 When they had heard *these words,* they marvelled, and left him, and went their way.

23 ¶ The same day came to him the Sadducees, which say that there is no resurrection, and asked him,

২৪ হে গুরো, মোশা কহিলেন, যদিস্যাৎ কোন মনুষ্য
নিঃসন্তানে মরে, তবে তাহার ভাই তাহার স্ত্রীকে বিবাহ
করিয়া তাহার ভ্রাতার কারণ বংশোদ্ভব করিবে;
২৫ কিন্তু আমারদের এখানে সাত ভাই ছিল, এবং
প্রথমটা এক স্ত্রীকে বিবাহ করিয়া মরিল, এবং তাহার
সন্তান না হইলে আপন স্ত্রীকে আপনার ভ্রাতার স্থানে
ছাড়িয়া গেল.
২৬ এইমত দ্বিতীয় ও তৃতীয় সপ্ত জন পর্য্যন্ত ও হইল,
২৭ সকলের শেষে সে স্ত্রীও মরিল.
২৮ অতএব পুনরুত্থানে সে সপ্ত জনের মধ্যে সে
কাহার স্ত্রী হইবে? কেননা সে সকলের ভুক্তা ছিল.
২৯ য়িশু উত্তর করিয়া তাহারদিগকে কহিলেন, তোমরা
গ্রন্থের মর্ম্ম ও ঈশ্বরের শক্তি না জানিয়া ভ্রান্ত হইয়াছ,
৩০ কেননা পুনরুত্থানে তাহারা বিবাহ করে না,
বিবাহিত ও হয় না, কিন্তু ঈশ্বরের স্বর্গস্থ দূতগণের তুল্য হয়.
৩১ কিন্তু মৃতেরদের পুনরুত্থান বিষয়ে যে কথা
তোমারদের প্রতি ঈশ্বরের উক্ত ছিল, তাহা কি তোমরা পাঠ
কর নাই,
৩২ যে আমি আবরহামের ঈশ্বর, ও য়িসহাকের ঈশ্বর,
ও য়াকুবের ঈশ্বর আছি? ঈশ্বর যিনি তিনি মৃত লোকের
ঈশ্বর নহেন, কিন্তু জীবমানেরদের ঈশ্বর.
৩৩ ইহা শুনিয়া লোকারণ্য তাঁহার শিক্ষাতে চমৎকৃত
হইল.
৩৪ কিন্তু যখন ফারিসীরা শুনিল, যে তিনি শাদুকীর
দিগকে নিরুত্তর করিয়াছিলেন, তখন তাহারা আসিয়া একত্র
হইল.

24 Saying, Master, Moses said, If a man die, having no children, his brother shall marry his wife, and raise up seed unto his brother:

25 Now there were with us seven brethren: and the first, when he had married a wife, deceased, and, having no issue, left his wife unto his brother:

26 Likewise the second also, and the third, unto the seventh.

27 And last of all the woman died also.

28 Therefore, in the resurrection, whose wife shall she be of the seven? for they all had her.

29 Jesus answered and said unto them, Ye do err, not knowing the scriptures, nor the power of God.

30 For in the resurrection they neither marry, nor are given in marriage, but are as the angels of God in heaven.

31 But as touching the resurrection of the dead, have ye not read that which was spoken unto you by God, saying,

32 I am the God of Abraham, and the God of Isaac, and the God of Jacob? God is not the God of the dead, but of the living.

33 And when the multitude heard *this*, they were astonished at his doctrine.

34 ¶ But when the Pharisees had heard that he had put the Sadducees to silence, they were gathered together.

glorify thy Son, that thy Son also may glorify thee:

2 As thou hast given him power over all flesh, that *he* should give eternal life to as many as thou hast given him.

3 And this is life eternal, that they might know thee the only true God, and Jesus Christ whom thou hast sent.

4 I have glorified thee on the earth: I have finished the work which thou gavest me to do.

5 And now, O Father, glorify thou me with thine own self, with the glory which I had with thee before the world was.

6 I have manifested thy name unto the men which thou gavest me out of the world: thine they were, and thou gavest them me; and they have kept thy word.

7 Now they have known that all things, whatsoever thou hast given me, are of thee:

8 For I have given unto them the words which thou gavest me; and they have received *them*, and have known surely that I came out from thee, and they have believed that thou didst send me.

9 I pray for them: I pray not for the world, but for them which thou hast given me; for they are thine.

10 And all mine are thine, and thine are mine; and I am glorified in them.

১১ এ জগতে আমার আর থাকা নাই। কিন্তু ইহারদের জগতে থাকা আছে, এবং আমি তোমার স্থানে আসিতেছি; হে ধর্ম্মময় পিতঃ, যে সকল তুমি আমাকে দিয়াছ, তাহারদিগকে আপন নাম দিয়া রক্ষা কর, তাহাতে আমরা যেমন এক আছি, তেমন তাহারাও এক হয়।

১২ যাবৎ আমি তাহারদের সঙ্গে জগতে ছিলাম, তাবৎ আমি তোমার নামেতে তাহারদের রক্ষা করিলাম, যে সকল তুমি আমাকে দিয়াছ সে সকলেরদিগকে আমি রক্ষা করিয়াছি, এবং ধর্ম্ম গ্রন্থে যে মত বলে, তাহারদের মধ্যে সর্ব্বনাশের পুত্র ব্যতিরেক আমা হইতে কেহ হারায় নাই।

১৩ কিন্তু এখন আমি তোমার স্থানে আসি, অতএব এ সকল কথা জগতে থাকিতে আমি কহিতেছি, যেন আমাতে তাহারদের আনন্দ পূর্ণ হয়।

১৪ আমি তোমার কথা তাহারদিগকে দিয়াছি, এবং আমি যেমত জগতের নহি, সেই মত তাহারাও জগতের নহে, এই নিমিত্তে জগৎটা তাহারদিগকে মন্দ বাসিতেছে।

১৫ কিন্তু যে তুমি তাহারদিগকে জগৎহইতে লও, এমত আমার প্রার্থনা নহে, কিন্তু তাহারদিগকে মন্দহইতে যেন রক্ষা কর।

১৬ তাহারা জগতের নহে, যেমত আমিও জগতের নহি।

১৭ তোমার সত্য দিয়া তাহারদিগকে পরিষ্কার কর, তোমার বাক্যই সত্য।

১৮ যেমত তুমি আমাকে জগতে প্রেরণ করিয়াছ, সেই মত আমি তাহারদিগকে জগতে প্রেরণ করিয়াছি।

১৯ এবং তাহারদের কারণ আমি আপনাকে পরিষ্কার করি, যেন সত্যের দ্বারা তাহারাও পরিষ্কৃত হয়।

11 And now I am no more in the world, but these are in the world, and I come to thee. Holy Father, keep through thine own name those whom thou hast given me, that they may be one, as we *are*.

12 While I was with them in the world, I kept them in thy name: those that thou gavest me I have kept, and none of them is lost, but the son of perdition; that the scripture might be fulfilled.

13 And now come I to thee; and these things I speak in the world, that they might have my joy fulfilled in themselves.

14 I have given them thy word; and the world hath hated them, because they are not of the world, even as I am not of the world.

15 I pray not that thou shouldest take them out of the world, but that thou shouldest keep them from the evil.

16 They are not of the world, even as I am not of the world.

17 Sanctify them through thy truth: thy word is truth.

18 As thou hast sent me into the world, even so have I also sent them into the world.

19 And for their sakes I sanctify myself, that they also might be sanctified through the truth.

২০ তথাচ কেবল ইহারদের কারণ আমি প্রার্থনা করি না, কিন্তু যে সকল তাহারদের কথাদ্বারা আমাকে বিশ্বাস করিবে সে সকলের কারণ।

২১ তাহাতে যেন সকল এক হয়, যেমত তুমি আমাতে এবং আমি তোমাতে সেমত তাহারাও আমারদিগেতে এক হয়, তাহাতে জগৎ যেন প্রত্যয় করে যে তুমি আমাকে প্রেরণ করিয়াছ।

২২ এবং আমাকে যে গৌরব তুমি দিয়াছ তাহা আমি তাহারদিগকে দিয়াছি, তাহাতে যেমত আমরা এক সেমত তাহারাও এক হয়।

২৩ আমি তাহারদিগেতে এবং তুমি আমাতে, যেন তাহারদের ঐক্য সিদ্ধ হয়, এবং জগৎ যেন জানে যে তুমি আমাকে প্রেরণ করিয়াছ, এবং আমাকে যেমত প্রেম করিতেছ সেমত তুমি তাহারদিগকেও প্রেম কর।

২৪ হে পিতঃ, আমার ইচ্ছা যথা আমি থাকি তথা যে সকল আমাকে দিয়াছ তাহারাও আমার সহিত থাকে, তাহাতে যে গৌরব তুমি আমাকে দিয়াছ তাহারা যেন দেখে, কেননা তুমি জগতের অনুষ্ঠান হওনের পূর্ব্বে আমাকে প্রেম করিলা।

২৫ হে প্রাকৃতার্থিক পিতঃ, জগৎটা তোমাকে জানে না, কিন্তু আমি তোমাকে জানি, এবং ইহারা জানে যে তুমি আমাকে প্রেরণ করিলা।

২৬ এবং আমি তাহারদিগকে তোমার নাম জানাইয়া দিয়াছি, ও জানাইয়া দিব; তাহাতে আমি তাহারদিগেতে বর্ত্তিলে যে প্রেমেতে আমাকে প্রেম করিয়াছ সে তাহারদিগেতে যেন হয়।

## অষ্টাদশ অধ্যায়।

এই কথা কহিয়া য়িশু আপন শিষ্যেরদের সহিত কীদ্রুন নালার

20 Neither pray I for these alone, but for them
also which shall believe on me through their word;

21 That they all may be one; as thou, Father, *art*
in me, and I in thee, that they also may be one in
us: that the world may believe that thou hast sent
me.

22 And the glory which thou gavest me I have
given them; that they may be one, even as we are
one:

23 I in them, and thou in me, that they may be
made perfect in one; and that the world may know
that thou hast sent me, and hast loved them as thou
hast loved me.

24 Father, I will that they also, whom thou hast
given me, be with me where I am; that they may
behold my glory, which thou hast given me: for
thou lovedst me before the foundation of the world.

25 O righteous Father, the world hath not known
thee: but I have known thee, and these have known
that thou hast sent me.

26 And I have declared unto them thy name, and
will declare *it;* that the love wherewith thou hast
loved me may be in them, and I in them.

## CHAP. XVIII.

WHEN Jesus had spoken these words, he went
forth with his disciples over the brook Cedron,

পার গেলেন; সেখানে একটা বাগান আছে, তাহার মধ্যে তিনি ও তাঁহার শিষ্যেরা প্রবেশ করিলেন।

২ সেই স্থান যিহুদা তাঁহার বিশ্বাসঘাতক জানিল, কেননা যিশু আপন শিষ্যেরদের সঙ্গে বারং সেখানে যাইতেন।

৩ অতএব যিহুদা সে সময়ে প্রধান যাজক ও ফারসীরদের স্থানে এক ঘঠা সৈন্য এবং পেয়াদাগণ পাইয়া, প্রদীপ ও ডামর ও অস্ত্র লইয়া সেখানে আইল।

৪ ইহাতে যিশু আপনাকে যে সকল ঘটিবে তাহা জ্ঞাত হইয়া আগে বাড়িলেন, এবং তাহারদিগকে কহিলেন, কাহার উদ্দেশ করহ?

৫ তাহারা উত্তর দিল, যিশু নাশরেতীর। যিশু প্রত্যুত্তর করিলেন, আমি সেই। এবং যিহুদা তাঁহার বিশ্বাসঘাতক তাহারদের সহিত দাঁড়াইয়া থাকিল।

৬ অতএব তিনি তাহারদিগকে আমি সেই এই কথা বলিবা মাত্রেই তাহারা পাছাইয়া ভূমিতে পড়িল।

৭ তখন তিনি পুনশ্চ তাহারদিগকে জিজ্ঞাসা করিলেন, যে কাহাকে অন্বেষণ করহ? তাহারা বলিল, যিশু নাশরেতীকে।

৮ কিন্তু উত্তর দিলেন, আমিতো কহিয়াছি যে আমি সেই, অতএব আমাকে যদি অন্বেষণ করহ তবে ইহারদিগকে যাইতে দেও।

৯ ইহাতে সে কথায় পালন যেন হয় যে তিনি কহিয়াছিলেন, যে সকল তুমি আমাকে দিয়াছ তাহারদের মধ্যে কাহার ক্ষয় হয় নাই।

১০ তখন শীমন পিতরের স্থানে তলওয়ার থাকিল; সে তাহা ধারণ করিয়া মহা যাজকের নফরকে ঘা মারিয়া তাহার দক্ষিণ কর্ণ ছেদন করিল, সেই নফরের নাম মালখস।

where was a garden, into the which he entered, and his disciples.

2 And Judas also, which betrayed him, knew the place; for Jesus oft-times resorted thither with his disciples.

3 Judas then, having received a band *of men* and officers from the chief priests and Pharisees, cometh thither with lanterns and torches and weapons.

4 Jesus therefore, knowing all things that should come upon him, went forth, and said unto them, Whom seek ye?

5 They answered him, Jesus of Nazareth. Jesus saith unto them, I am *he*. And Judas also, which betrayed him, stood with them.

6 As soon then as he had said unto them, I am *he*, they went backward, and fell to the ground.

7 Then asked he them again, Whom seek ye? And they said, Jesus of Nazareth.

8 Jesus answered, I have told you that I am *he*: if therefore ye seek me, let these go their way:

9 That the saying might be fulfilled which he spake, Of them which thou gavest me have I lost none.

10 Then Simon Peter, having a sword, drew it, and smote the high priest's servant, and cut off his right ear. The servant's name was Malchus.

১১ তখন পিতরকে য়িশু কহিলেন, তোমার তলওয়ার খাপেতে
রাখ, যে বাটী আমার পিতা আমাকে দিয়াছেন তাহা কি পান
করিব না?

১২ তখন সে সৈন্য ও সেনাপতি ও য়হুদী পদাতিকেরা য়িশুকে
ধরিলেক;

১৩ এবং তাঁহাকে বদ্ধ করিয়া প্রথমে হন্নার স্থানে আনিলেক;
সেই কাইফার শ্বশুর যে তদ্বৎসরের মহাযাজক ছিল।

১৪ কাইফা সেই জন যে য়হুদীয়েরদিগকে এই পরামর্শ দিয়া-
ছিল, যে লোকেরদের নিমিত্তে এক জনের মরণ বিহিত আছে।

১৫ পরে শীমন পিতর ও আর এক শিষ্য য়িশুর পশ্চাৎ
চলিল; সেই শিষ্য মহাযাজকের স্থানে পরিচিত হইয়া য়িশুর
সহিত তাহার অট্টালিকার ভিতরে গেল।

১৬ কিন্তু পিতর দ্বারের নিকটে বাহিরে থাকিল। তখন সে
অন্য শিষ্য মহাযাজকের ঠাঁই পরিচিত ছিল, সে বাহিরে যাইয়া
দ্বারিকাকে কহিয়া পিতরকে প্রবেশ করাইল।

১৭ তখন সে যুবতী দ্বারিকা পিতরকে কহিল, তুমিও এই
মানুষের এক জন শিষ্য না কি? সে বলিল, আমি সে নহি।

১৮ এবং ভৃত্যগণ, ও পাইকেরা, এক অঙ্গারের অগ্নি করিয়া
সেখানে দাঁড়াইয়া তাপিতে ছিল, কেননা শীত হইয়াছিল, এবং
পিতর দাঁড়াইয়া তাহারদের সঙ্গে তাপিল।

১৯ তখন মহাযাজক তাহার শিষ্য, এবং শিক্ষার বিষয়ে
য়িশুকে জিজ্ঞাসা করিলেক।

২০ য়িশু উত্তর দিলেন, আমি জগতের প্রতি স্পষ্ট রূপে কহি-

11 Then said Jesus unto Peter, Put up thy sword into the sheath: the cup which my Father hath given me, shall I not drink it?

12 Then the band and the captain and officers of the Jews took Jesus, and bound him,

13 And led him away to Annas first; for he was father-in-law to Caiaphas, which was the high priest that same year.

14 Now Caiaphas was he which gave counsel to the Jews, that it was expedient that one man should die for the people.

15 And Simon Peter followed Jesus, and *so did* another disciple: that disciple was known unto the high priest, and went in with Jesus into the palace of the high priest.

16 But Peter stood at the door without. Then went out that other disciple, which was known unto the high priest, and spake unto her that kept the door, and brought in Peter.

17 Then saith the damsel that kept the door unto Peter, Art not thou also *one* of this man's disciples? He saith, I am not.

18 And the servants and officers stood there, who had made a fire of coals; for it was cold; and they warmed themselves: and Peter stood with them, and warmed himself.

19 The high priest then asked Jesus of his disciples, and of his doctrine.

20 Jesus answered him, I spake openly to the

য়াছি, আমি শিনগগে ও মন্দিরে সতত শিক্ষাইয়াছি, যেখানে য়হুদী সকল নিত্য যায়, এবং গোপনে কিছু কহি নাই।

২১ আমাকে জিজ্ঞাসা কেন করহ? যে সকল আমার কথা শুনিল তাহারদিগকেই জিজ্ঞাসা কর, যে আমি তাহারদিগকে কি শিক্ষাইয়াছি; দেখ তাহারা জানে আমি কিং কহিয়াছি।

২২ এই কথা কহিলে এক জন পেয়াদা যে নিকটে দাঁড়াইল সে য়িশুকে চাপড় মারিয়া তাঁহাকে কহিল, তুই মহাযাজককে এমন উত্তর দিতেছিস?

২৩ য়িশু তাহাকে উত্তর দিলেন, আমি যদি মন্দ কহিয়াছি তবে সে মন্দের প্রমাণ দেও; কিন্তু যদি প্রকৃত বলিলাম তবে আমারে কি জন্য মারহ?

২৪ ইহার মধ্যে হন্না তাঁহাকে মহাযাজক কাইফার নিকটে বন্ধিত পাঠাইয়াছিলেন।

২৫ তথা শীমন পিতর দাঁড়াইয়া, তাপিতেং লোক তাহাকে জিজ্ঞাসা করিলেক, যে তুমিও তাহার এক জন শিষ্য বট না কি? সে অস্বীকার করিয়া কহিল, আমি সে নহি।

২৬ মহাযাজকের নফর এক জন সেই ব্যক্তির জ্ঞাতি যাহার কান পিতর ছেদন করিয়াছিল, সে কহিল, আমি কি তোমাকে বাগানে তাহার সঙ্গে দেখিলাম না?

২৭ পিতর আরবার অস্বীকার করিলেন, ও তৎক্ষণাৎ কুকুড়ার ডাক হইল।

২৮ তখন তাহারা য়িশুকে কাইফার ঘরহইতে বিচার দালানেলইয়া গেল, তখন রাত্রি প্রভাত হইল; কিন্তু য়হুদীয়েরা বিচার দালানে প্রবেশ করিল না, যে কি জানি তাহারা অপবিত্র করা যায় তাহাতে পেশাক্ষ খাইতে বাধা হয়।

২৯ অতএব পীলাত তাহারদের নিকটে বাহিরে আসিয়া

world: I ever taught in the synagogue, and in the
temple, whither the Jews always resort; and in se-
cret have I said nothing.

21 Why askest thou me? ask them which heard
me, what I have said unto them: behold, they know
what I said.

22 And when he had thus spoken, one of the of-
ficers which stood by, struck Jesus with the palm of
his hand, saying, Answerest thou the high priest so?

23 Jesus answered him, If I have spoken evil,
bear witness of the evil: but if well, why smitest
thou me?

24 Now Annas had sent him bound unto Caia-
phas the high priest.

25 And Simon Peter stood and warmed himself.
They said therefore unto him, Art not thou also *one*
of his disciples? He denied *it*, and said, I am not.

26 One of the servants of the high priest, being *his*
kinsman whose ear Peter cut off, saith, Did not I
see thee in the garden with him?

27 Peter then denied again: and immediately
the cock crew.

28 ¶ Then led they Jesus from Caiaphas unto the
hall of judgment: and it was early: and they them-
selves went not into the judgment-hall, lest they
should be defiled, but that they might eat the pass-
over.

29 Pilate then went out unto them, and said,
What accusation bring you against this man?

কহিলেন, এ মনুষ্যের প্রতি তোমরা কিসের অপবাদ আনহ?

৩০ তাহারা উত্তর করিল, সে অপরাধী না হইলে আমরা আপনার স্থানে তাহাকে সমর্পণ করিতাম না।

৩১ অতএব পীলাত কহিলেন, তোমরা আপনারদের স্থানে লইয়া তাহাকে আপনারদের ব্যবস্থানুক্রমে বিচার কর। তখন য়হূদীরা উত্তর দিল, যে কোন মনুষ্যের বধ করা আমারদের কর্ত্তব্য নহে।

৩২ ইহাতে য়িশু আপন মৃত্যুর বিষয়ে কি প্রকারে মরিবেন যে কথা কহিয়াছিলেন তাহা যেন পূর্ণ হয়।

৩৩ তখন পীলাত বিচার দালানে পুনর্ব্বার গেলেন, এবং য়িশুকে ডাকিয়া তাঁহাকে কহিলেন, তুমি না কি য়হূদীরদের রাজা বট

৩৪ য়িশু উত্তর দিলেন, তুমি কি আপনা হইতে এ কথা কহ, কিম্বা অন্য লোক আমার বিষয়ে তাহা তোমাকে কহিয়াছে?

৩৫ পীলাত প্রত্যুত্তর করিলেন, কি আমি য়হূদী? তোমার স্বদেশিরা এবং প্রধান যাজকেরা তোমাকে আমার স্থানে সমর্পণ করিয়াছে। তুমি কি করিয়াছ?

৩৬ য়িশু প্রত্যুত্তর করিলেন, আমার রাজ্য এ জগতের নহে; আমার রাজ্য যদি এই জগতের হইত তবে আমার প্রজারা য়হূদীরদের বশ হইতে আমাকে রক্ষা করিতে যুদ্ধ করিত; কিন্তু আমার রাজ্য এথা হইতে নহে।

৩৭ ইহাতে পীলাত কহিলেন, তবে কি তুমি রাজা বট? য়িশু উত্তর দিলেন, তুমিতো কহিতেছ। আমি রাজা বটি। ইহার কারণ আমার জন্ম হইয়াছে, এবং এই বিষয়ে আমি জগতে আইলাম,

30 They answered and said unto him, If he were not a malefactor, we would not have delivered him up unto thee.

31 Then said Pilate unto them, Take ye him, and judge him according to your law. The Jews therefore said unto him, It is not lawful for us to put any man to death:

32 That the saying of Jesus might be fulfilled, which he spake, signifying what death he should die.

33 Then Pilate entered into the judgment-hall again, and called Jesus, and said unto him, Art thou the King of the Jews?

34 Jesus answered him, Sayest thou this thing of thyself, or did others tell it thee of me?

35 Pilate answered, Am I a Jew? Thine own nation and the chief priests have delivered thee unto me: What hast thou done?

36 Jesus answered, My kingdom is not of this world: If my kingdom were of this world, then would my servants fight, that I should not be delivered to the Jews: but now is my kingdom not from hence.

37 Pilate therefore said unto him, Art thou a king then? Jesus answered, Thou sayest that I am a king. To this end was I born, and for this cause came I into the world, that I should bear witness

যেন সত্যের নিমিত্তে সাক্ষী দি, যে কেহ সত্যের মধ্যে হয় সে আমার কথা শুনে।

৩৮ পীলাত তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, সত্য কি? ইহা কহিয়া তিনি আরবার য়হুদীরদের নিকটে বাহির যাইয়া তাহারদিগকে কহিলেন, আমিতো ইহার দোষ কিছু পাই না।

৩৯ কিন্তু তোমারদের এক নীতি আছে, যে আমি পেশাক্ষ সময়ে তোমারদের স্থানে এক জনকে মুক্ত করিয়া ছাড়িয়া দি। অতএব তোমারদের স্থানে আমি য়হুদীরদের রাজাকে ছাড়িয়া দি। তোমারদের এমত ইচ্ছা আছে কি না?

৪০ তখন তাহারা সকলেই চেঁচাইয়া কহিল, এ মানুষ নহে, কিন্তু বারাব্বা। সেই বারাব্বা চোর ছিল।

## উনবিংশতি অধ্যায়।

তখন পীলাত য়িশুকে লইয়া তাঁহাকে কোড়া মারিল।

২ পরে সেনাগণ কাঁটা গাছের একটা মুকুট বিনাইয়া তাঁহার মস্তকে দিল, এবং তাঁহাকে একটা বাগুণী বর্ণের রাজ বস্ত্রে পরিধান করিয়া বলিতে লাগিল,

৩ নমস্কার২ য়হুদীরদের রাজা। পরে তাঁহাকে চাপড় মারিল।

৪ তখন পীলাত পুনশ্চ বাহিরে যাইয়া তাহারদিগকে কহিলেন, ইহার দোষ আমি কিছু পাই না। তোমারদের এই জানিবার কারণ দেখ আমি তাঁহাকে তোমারদের নিকটে বাহিরে আনিয়া দি।

৫ তখন য়িশু সে কাঁটার মুকুট এবং বাগুণী বর্ণের রাজবস্ত্রে আচ্ছাদিত হইয়া বাহিরে আইলেন। তখন পীলাত বলিলেন, মনুষ্যটার প্রতি দৃষ্টি কর।

৬ অতএব প্রধান যাজকেরা এবং পদাতিকেরা তাঁহাকে দেখিয়া

unto the truth. Every one that is of the truth heareth my voice.

38 Pilate saith unto him, What is truth? And when he had said this, he went out again unto the Jews, and saith unto them, I find in him no fault *at all.*

39 But ye have a custom, that I should release unto you one at the passover: will ye therefore that I release unto you the King of the Jews?

40 Then cried they all again, saying, Not this man, but Barabbas. Now Barabbas was a robber.

## CHAP. XIX.

THEN Pilate therefore took Jesus, and scourged *him.*

2 And the soldiers platted a crown of thorns, and put *it* on his head, and they put on him a purple robe,

3 And said, Hail, King of the Jews! and they smote him with their hands.

4 Pilate therefore went forth again, and saith unto them, Behold, I bring him forth to you, that ye may know that I find no fault in him.

5 Then came Jesus forth, wearing the crown of thorns, and the purple robe. And *Pilate* saith unto them, Behold the man!

6 When the chief priests therefore and officers saw him, they cried out, saying, Crucify *him*, crucify

চেঁচাইতে লাগিল, যে ক্রুশে চড়াও, পীলাত তাহারদিগকে কহি-
লেন, তোমরা তাঁহাকে লইয়া ক্রুশে চড়াও, কেননা আমি তাঁহার
কিছু দোষ পাই না।

৭ য়িহুদীরা তাহাকে উত্তর দিল, আমারদের এক ব্যবস্থা আছে,
এবং আমারদের ব্যবস্থানুক্রমে তাহার মরণ কর্ত্তব্য, কেননা সে
আপনাকে ঈশ্বরের পুত্র করিয়া মানে।

৮ অতএব পীলাত যখন এ কথা শুনিলেন তখন তাহার
অধিক ত্রাস হইল।

৯ এবং বিচার দালানে পুনর্ব্বার যাইয়া য়িশুকে কহিলেন, তুমি
কোথা হইতে হইয়াছ? কিন্তু য়িশু তাহাকে কিছু উত্তর দিলেন না।

১০ তখন পীলাত তাহাকে বলিলেন, কি আমাকে তুমি কথা
বল না? তুমি কি জানহ না, যে তোমাকে ক্রুশ দিতে আমার শক্তি
আছে, এবং তোমাকে মুক্তি দিতেও আমার শক্তি আছে।

১১ য়িশু উত্তর করিলেন, তোমাকে উপর হইতে দেওয়া না
গেলে আমার প্রতি তোমার কিছু সাধ্য হইতে পরিত না; অতএব
যে আমাকে তোমার স্থানে সমর্পণ করিল তাহার পাপ অধিক
আছে।

১২ তখন সেইক্ষণ হইতে পীলাত তাঁহাকে মুক্ত করিতে অনু-
সন্ধান করিল; কিন্তু য়িহুদীরা চেঁচাইয়া বলিল, তুমি যদি এই
মনুষ্যকে ছাড়িয়া দেও তবে তুমি কাইসরের অন্তরঙ্গ নহ; যে কেহ
আপনাকে রাজা করিয়া বলে সে কাইসরের বহিরঙ্গভাবে বলে।

১৩ অতএব যখন পীলাত সে কথা শুনিলেন, তখন তিনি
য়িশুকে বাহিরে আনিয়া পাথরবান্ধা নামে এক স্থান যাহা এব্রী
ভাষাতে গব্বতা বলা যায় সে স্থানে বিচারাসনে বসিলেন।

১৪ সেই সময় পেশাক্ষের আয়োজন দিবস দুই প্রহরের বেলায়।
তখন তিনি য়িহুদীরদিগকে বলিলেন, দেখ তোমারদের রাজা।

*him.* Pilate saith unto them, Take ye him and cru-
cify *him;* for I find no fault in him.

7 The Jews answered him, We have a law, and
by our law he ought to die, because he made him-
self the Son of God.

8 When Pilate therefore heard that saying, he
was the more afraid;

9 And went again into the judgment-hall, and
saith unto Jesus, Whence art thou? But Jesus gave
him no answer.

10 Then saith Pilate unto him, Speakest thou
not unto me? knowest thou not that I have power
to crucify thee, and have power to release thee?

11 Jesus answered, Thou couldest have no pow-
er *at all* against me, except it were given thee from
above: therefore he that delivered me unto thee
hath the greater sin.

12 And from thenceforth Pilate sought to release
him: but the Jews cried out, saying, If thou let this
man go, thou art not Cesar's friend: whosoever ma-
keth himself a king speaketh against Cesar.

13 When Pilate therefore heard that saying, he
brought Jesus forth, and sat down in the judgment-
seat, in a place that is called The Pavement, but in
the Hebrew, Gabbatha.

14 And it was the preparation of the passover,
and about the sixth hour: and he saith unto the
Jews, Behold your King!

১৫ কিন্তু তাহারা চীৎকার করিয়া বলিল, দূর কর, দূর কর, তাহাকে ক্রুশ দেও। পীলাত তাহারদিগকে কহিলেন, আমি কি তোমারদের রাজাকে ক্রুশ দিব? প্রধান যাজকেরা উত্তর দিল, কাইসর ব্যতিরেক আমারদের রাজা নাই।

১৬ তখন তিনি তাঁহাকে ক্রুশে চড়াইতে তাহারদের স্থানে সমর্পণ করিলেন, এবং তাহারা য়িশুকে ধরিয়া লইয়া গেল।

১৭ পরে তিনি আপন ক্রুশ বহিয়া মাথা খুলী স্থল নামে এক স্থানে যাইয়া উত্তরিলেন, কিন্তু এব্রী ভাষাতে তাহাকে গলগতা বলে।

১৮ সেখানে তাহারা আর দুই জনের সহিত তাঁহাকে ক্রুশে চড়াইল, একৎ পার্শ্বে একৎ জন, এবং য়িশু মধ্যখানে।

১৯ পরে পীলাত একটা পদবী লিখিয়া ক্রুশের উপর লাগাইয়া দিলেন; সেই লেখা এই, য়িশু নাশরেতী য়হূদীরদের রাজা।

২০ তখন ঐ পদবী অনেক য়হূদী পাঠ করিল, কেননা য়িশুর ক্রুশ হওয়া স্থান নগরের নিকটে ছিল, এবং তাহা এব্রী ও য়ুনানী ও লাটিন ভাষাতে রচিত ছিল।

২১ তখন য়হূদীরদের প্রধান যাজকগণ পীলাতকে কহিলেন, যে য়হূদীরদের রাজা করিয়া না লিখুন, কিন্তু যে সেই বলিল, আমি য়হূদীরদের রাজা।

২২ পীলাত উত্তর দিলেন, যাহা লিখিয়াছি তাহা লিখিয়াছি।

২৩ তখন সেনাগণ য়িশুকে ক্রুশ দিয়া তাঁহার বস্ত্র চারি ভাগ করিল, একৎ সৈন্যকে একৎ ভাগ; এবং তাঁহার জামাও লইল; কিন্তু সে জামা অজোড় ছিল, উপরহইতে সমুদায় বিনীত।

২৪ অতএব তাহারা পরস্পর কহিল, তাহা আমরা চিরি না; কিন্তু কাহার হইবে তাহার জন্যে গুলি বাঁট দি; ইহাতে সে কথা যেন পূর্ণ হয়, যে গ্রন্থিত আছে, আমার পরিচ্ছেদ তাহারা

15 But they cried out, Away with *him*, away with
*him*; crucify him! Pilate saith unto them, Shall I
crucify your King? The chief priests answered, We
have no king but Cesar.

16 Then delivered he him therefore unto them to
be crucified. And they took Jesus, and led *him*
away.

17 And he, bearing his cross, went forth into a
place, called *The place* of a scull, which is called in
the Hebrew, Golgotha:

18 Where they crucified him, and two others with
him, on either side one, and Jesus in the midst.

19 ¶ And Pilate wrote a title, and put *it* on the
cross. And the writing was, JESUS OF NAZA-
RETH, THE KING OF THE JEWS.

20 This title then read many of the Jews; for the
place where Jesus was crucified was nigh to the city:
and it was written in Hebrew, *and* Greek, *and* Latin.

21 Then said the chief priests of the Jews to Pi-
late, Write not, The King of the Jews; but that he
said, I am King of the Jews.

22 Pilate answered, What I have written I have
written.

23 ¶ Then the soldiers, when they had crucified
Jesus, took his garments, and made four parts, to
every soldier a part; and also *his* coat: now the
coat was without seam, woven from the top through-
out.

24 They said therefore among themselves, Let us
not rend it, but cast lots for it, whose it shall be:
that the scripture might be fulfilled, which saith, They

আপনাররদের মধ্যে বাঁটিয়া লইল, এবং আমার জামার নিমিত্তে গুলি বাঁট দিল· অতএব সেনাগণ এ সকল করিল।

২৫ এথা য়িশুর ক্রুশের নিকটে তাঁহার মাতা, এবং মাসী, ও মারিয়া, ক্লেওপার স্ত্রী, ও মারিয়া মাগ্দলেন, দাঁড়াইতে ছিল।

২৬ অতএব য়িশু আপন মাতা এবং তাঁহার প্রিয় শিষ্যকে সন্নিকটে দাঁড়াইতে দেখিয়া, তিনি কহিলেন, হে মাইয়ে তোমার পুত্রকে দেখ।

২৭ পরে সে শিষ্যকে কহিলেন, তোমার মাতাকে দেখ; এবং সেই ক্ষণহইতে সেই শিষ্য তাহাকে আপন ঘরে লইল।

২৮ ততঃপরে য়িশু সকল কর্ম্ম সমাপ্ত জানিয়া, গ্রন্থ কথা যেন পূর্ণ হয়, তিনি বলিলেন, আমি তৃষার্ত্ত আছি।

২৯ সেই খানে শিরকায় ভরা একটা বাটী থোওয়া ছিল, অতএব তাহারা সে শিরকা দিয়া একটা স্পঞ্জ পুরাইয়া তাহা হেজরের উপর বান্ধিয়া তাঁহার মুখাগ্রে রাখিয়া দিল।

৩০ যখন য়িশু সে শিরকা লইলেন, তখন কহিলেন, সমাপ্ত হইল, এবং মাতা নোঁয়াইয়া প্রাণ ত্যাগ করিলেন।

৩১ তখন আয়োজন সময় হওয়াতে দেহ যেন বিশ্রাম বারে ক্রুশের উপর না থাকে; কেননা সেই বিশ্রাম বার এক বড় দিন ছিল, এই নিমিত্তে য়হূদীরা পীলাতের স্থানে যাচ্ঞা করিল, যে তাহারদের পা সকল ভঙ্গ করিয়া তাহারদিগকে স্থানান্তরে লইয়া যাইতে আজ্ঞা হয়।

৩২ তখন সেনাগণ আসিয়া প্রথমের পা ভাঙ্গিল, পরে অন্য জন যে তাঁহার সহিত ক্রুশেতে চড়ান গেল, তাহারও।

parted my raiment among them, and for my vesture
they did cast lots. These things therefore the sol-
diers did.
25 Now there stood by the cross of Jesus his mo-
ther, and his mother's sister, Mary the *wife* of Cleo-
phas, and Mary Magdalene.
26 When Jesus therefore saw his mother, and the
disciple standing by whom he loved, he saith unto
his mother, Woman, behold thy son!
27 Then saith he to the disciple, Behold thy mo-
ther! And from that hour that disciple took her un-
to his own *home*.
28 ¶ After this Jesus, knowing that all things
were now accomplished, that the scripture might be
fulfilled, saith, I thirst.
29 Now there was set a vessel full of vinegar:
and they filled a spunge with vinegar, and put *it*
upon hyssop, and put *it* to his mouth.
30 When Jesus therefore had received the vine-
gar, he said, It is finished: and he bowed his head,
and gave up the ghost.
31 The Jews therefore, because it was the prepa-
ration, that the bodies should not remain upon the
cross on the sabbath-day, (for that sabbath-day wa
an high day,) besought Pilate that their legs might
be broken, and *that* they might be taken away.
32 Then came the soldiers, and brake the legs of
the first, and of the other which was crucified with
him.

৩৩ কিন্তু য়িশুর স্থানে আসিয়া তাঁহাকে তখনি মৃত দেখিয়া তাঁহার পা ভাঙ্গিল না।

৩৪ কিন্তু এক জন সেনা তাঁহার কক্ষ দেশ শূলেতে বিন্ধিল, তাহাতে রক্ত ও জল বাহিরাইল।

৩৫ এবং তাহা যে দেখিল, সে সাক্ষী দিল, ও তাহার সাক্ষী সত্য; এবং সে জানে যে আপনি সত্য কহিতেছে, তাহাতে তোমারদের বিশ্বাস যেন হয়।

৩৬ কেননা এ সকল হইল, যেন গ্রন্থ কথা পূর্ণ হয়, যে তাঁহার এক খান অস্থি ভগ্ন হইবে না।

৩৭ পুনশ্চ আর এক গ্রন্থ বলে, যাহাকে তাহারা বিন্ধিল, তাঁহার উপর তাহারা অবলোকন করিবে।

৩৮ তাহার পরে যুশফ অরিমাতেয়া য়িশুর এক জন শিষ্য, কিন্তু য়হূদীরদের ভয়েতে অব্যক্ত রূপে, সে পীলাতের স্থানে যাচ্ঞা করিল, যে য়িশুর দেহ লইয়া যাইতে আজ্ঞা পায়, তাহাতে পীলাত আজ্ঞা দিলেন; অতএব সে আসিয়া য়িশুর দেহ লইল।

৩৯ পরে নিকদেমস যে প্রথমে রাত্রিকালে য়িশুর নিকটে গিয়াছিল, সেও আইল, এবং মর্ ও অগুরু মিশ্রিত মোন ডেড়েক আনিলেক।

৪০ তখন তাহারা য়িশুর দেহ লইয়া য়হূদীরদের কবর দেওন ক্রিয়ানুক্রমে সে বণিক দ্রব্য সঙ্গে তাঁহাকে কাপড়ে জড়াইয়া দিলেন।

৪১ ইহাতে য়িশুর ক্রুশ হওয়ার স্থানে এক বাগান ছিল, এবং সেই বাগানে একটা নূতন কবরস্থান যাহাতে কোন মনুষ্য সে পর্য্যন্ত কখন শোওয়া যায় নাই।

33 But when they came to Jesus, and saw that
he was dead already, they brake not his legs:

34 But one of the soldiers with a spear pierced
his side, and forthwith came thereout blood and wa-
ter.

35 And he that saw *it* bare record, and his record
is true; and he knoweth that he saith true, that ye
might believe.

36 For these things were done, that the scripture
should be fulfilled, A bone of him shall not be bro-
ken.

37 And again another scripture saith, They shall
look on him whom they pierced.

38 And after this, Joseph of Arimathea, (being a
disciple of Jesus, but secretly for fear of the Jews,)
besought Pilate that he might take away the body
of Jesus; and Pilate gave *him* leave. He came
therefore, and took the body of Jesus.

39 And there came also Nicodemus, (which at
the first came to Jesus by night,) and brought a mix-
ture of myrrh and aloes, about an hundred pound
*weight.*

40 Then took they the body of Jesus, and wound
it in linen clothes with the spices, as the manner of
the Jews is to bury.

41 Now, in the place where he was crucified there
was a garden; and in the garden a new sepulchre,
wherein was never man yet laid.

৪২ অতএব সে কবর নিকট হইলে, তাহারা আয়োজন সময় নিমিত্তে য়িশুকে সেখানে শোওয়াইয়া দিল।

## বিংশতি অধ্যায়।

সপ্তাহের প্রথম দিবসে অতি ভোরে অন্ধকার থাকিতে মারিয়া মাগ্দলেন কবরের নিকটে আসিয়া দেখিল, যে কবরহইতে প্রস্তর তোলা গিয়াছে।

২ তখন সে দৌড়িয়া শীমন পিতর এবং অন্য শিষ্য যে য়িশুর প্রিয় ছিল, ইহারদের নিকটে আসিয়া কহিল, তাহারা প্রভুকে কবরহইতে লইয়া গিয়াছে, কিন্তু কোথায় তাঁহাকে রাখিয়াছে ইহা আমরা জানি না।

৩ অতএব পিতর এবং সে অন্য শিষ্য কবরস্থানে গেল।

৪ ইহাতে দুই জন দৌড়াদৌড়ি করিলে, অন্য শিষ্য পিতরকে পশ্চাৎ রাখিয়া প্রথমে কবরে পোঁছিল।

৫ তখন সেই শরীর নোঁয়াইয়া কাপড় গুলা সাক্ষাৎ দেখিল, তত্রাপি সে ভিতরে গেল না।

৬ তৎপরে শীমন পিতর তাহার পশ্চাৎ আসিয়া কবরে প্রবেশ করিল, এবং কাপড় সকল সম্মুখে দেখিল।

৭ কিন্তু গামছা খান যে তাঁহার মাতায় জড়িত ছিল, তাহা কাপড়ের সহিত নহে, কিন্তু অন্য স্থানে লপটা হইয়া একাকী ছিল।

৮ তখন সে অন্য শিষ্য যে কবরের নিকটে প্রথমে পোঁছিল, সেও প্রবেশ করিল, এবং দেখিয়া বিশ্বাস করিল।

৯ কেননা সেপর্য্যন্ত তাহারা গ্রন্থের কথা জানিল না, যে তাঁহার মৃত্যুহইতে পুনরুত্থান হওনের আবশ্যক ছিল।

42 There laid they Jesus therefore because of the
Jews' preparation-*day:* for the sepulchre was nigh
at hand.

## CHAP. XX.

THE first *day* of the week cometh Mary Magdalene early, when it was yet dark, unto the sepulchre, and seeth the stone taken away from the sepulchre.
2 Then she runneth, and cometh to Simon Peter,
and to the other disciple whom Jesus loved, and
saith unto them, They have taken away the Lord out
of the sepulchre, and we know not where they have
laid him.
3 Peter therefore went forth, and that other disciple, and came to the sepulchre.
4 So they ran both together: and the other disciple did outrun Peter, and came first to the sepulchre.
5 And he stooping down, *and looking in,* saw the
linen clothes lying; yet went he not in.
6 Then cometh Simon Peter following him, and
went into the sepulchre, and seeth the linen clothes
lie,
7 And the napkin, that was about his head, not
lying with the linen clothes, but wrapped together in
a place by itself.
8 Then went in also that other disciple which came
first to the sepulchre, and he saw, and believed.
9 For as yet they knew not the scripture, that he
must rise again from the dead.

১০ তখন শিষ্যেরা পুনশ্চ আপনং ঘরে গেল।

১১ কিন্তু মারিয়া বাহিরে দাঁড়াইয়া কবরের নিকট রোদনে থাকিল।

১২ এবং সে কান্দিতেং শরীর নোঁয়াইয়া কবরে দৃষ্টি করিয়া দেখিল, যে য়িশুর দেহের শয়নস্থানে দুই স্বর্গের দূত, এক জন তাঁহার সিতানে, এবং অন্য জন তাঁহার পৈথানে, শুক্ল পরিচ্ছদে বসিয়া আছে।

১৩ তখন তাহারা কহিল, হে মাইয়ে, তুমি কেন কান্দি-তেছ? সে কহিল, আমার প্রভুকে তাহারা লইয়া গিয়াছে, এবং আমি জানি না, সে কোথায় তাঁহাকে রাখিয়াছে, এই নিমিত্তে।

১৪ এই কথা কহিয়া, সে আপন মুখ ফিরাইল, এবং য়িশুকে দণ্ডায়মান দেখিল; কিন্তু সে জানিল না, যে য়িশু আছেন।

১৫ য়িশু তাহাকে কহিলেন, হে মাইয়ে, তুমি কেন রোদন করিতেছ? কাহার উদ্দেশ করহ? সে তাঁহাকে বাগানের মালি জানিয়া কহিল, হে মহাশয়, যদি তুমি তাঁহাকে এখানহইতে লইয়া গিয়া থাক, তাঁহাকে কোথায় রাখিয়াছ আমাকে বল, তবে আমি সেখানহইতে তাঁহাকে লইয়া যাইব।

১৬ য়িশু তাহাকে কহিলেন, ওগো মারিয়া। সে ফিরিয়া তাঁহাকে বলিল, হে রাব্বোনি, অর্থাৎ হে গুরো।

১৭ য়িশু তাহাকে কহিলেন, আমাকে স্পর্শ করিও না, কেননা অদ্যাপি আমি আপন পিতার স্থানে ঊর্দ্ধ গমন করি নাই; কিন্তু আমার ভ্রাতারদের স্থানে যাইয়া তাহারদিগকে কহ, যে আমার পিতা ও তোমারদের পিতা, এবং আমার ঈশ্বর ও তোমারদের ঈশ্বর, তাঁহার স্থানে আমি ঊর্দ্ধ গতি করি।

১৮ মারিয়া মাগ্দলেন আসিয়া শিষ্যেরদিগকে কহিল, যে আপনি প্রভুকে দেখিয়াছিল, এবং যে তিনি তাহাকে এ কথা কহিয়াছিলেন।

10 Then the disciples went away again unto their own home.

11 ¶ But Mary stood without at the sepulchre weeping: and, as she wept, she stooped down, *and looked* in the sepulchre,

12 And seeth two angels in white sitting, the one at the head, and the other at the feet, where the body of Jesus had lain.

13 And they say unto her, Woman, why weepest thou? She saith unto them, Because they have taken away my Lord, and I know not where they have laid him.

14 And when she had thus said, she turned herself back, and saw Jesus standing, and knew not that it was Jesus.

15 Jesus saith unto her, Woman, why weepest thou? whom seekest thou? She, supposing him to be the gardener, saith unto him, Sir, if thou have borne him hence, tell me where thou hast laid him, and I will take him away.

16 Jesus saith unto her, Mary. She turned herself, and saith unto him, Rabboni; which is to say, Master.

17 Jesus saith unto her, Touch me not; for I am not yet ascended to my Father: but go to my brethren, and say unto them, I ascend unto my Father, and your Father; and *to* my God, and your God.

18 Mary Magdalene came and told the disciples that she had seen the Lord, and *that* he had spoken these things unto her.

১৯ পরে সেই দিবসের সন্ধ্যা সময়ে তাহা সপ্তাহের প্রথম দিবসে শিষ্যগণ যে স্থানে একত্র হইয়া সভাস্থ হইল, য়হূদীরদের ভয়ে দ্বার সকল বদ্ধ হইলে, য়িশু আসিয়া তাহারদের মধ্যখানে দাঁড়াইয়া তাহারদিগকে কহিলেন, তোমারদিগকে শান্তি হউক।

২০ ইহা কহিয়া তিনি তাহারদিগকে আপন হস্ত ও কক্ষদেশ দেখাইলেন; তখন শিষ্যেরা প্রভুকে দেখিয়া হর্ষিত হইল।

২১ তখন য়িশু পুনশ্চ তাহারদিগকে কহিলেন, তোমারদিগকে শান্তি হউক; আমার পিতা যেমত আমাকে পাঠাইলেন সেই মত আমি তোমারদিগকে পাঠাই।

২২ ইহা কহিয়া তিনি তাহারদের উপর আপন মুখের ভাপ দিলেন, এবং বলিলেন, ধর্ম্মাত্মা লও।

২৩ যাহারদের পাপ তোমরা ক্ষমা করহ সে তাহারদের প্রতি ক্ষমিত আছে, এবং যাহারদের পাপ তোমরা রাখিয়া দেও সে রাখা আছে।

২৪ কিন্তু দ্বাদশের এক জন তমা যাহাকে দ্বিদিমা বলে, যখন য়িশু আইলেন তখন সে তাহারদের সঙ্গে ছিল না।

২৫ অতএব অন্য শিষ্যগণ তাহাকে কহিল, আমরা প্রভুর দেখা পাইয়াছি; কিন্তু সে তাহারদিগকে বলিল, যে তাহার হস্তে প্রেকের চিহ্ন না দেখিলে, এবং প্রেকের চিহ্নে আমার অঙ্গুলী না দিলে, অপর তাহার কক্ষদেশে আমার হাত না সান্ধাইলে, আমি বিশ্বাস করিব না।

২৬ পুনশ্চ অষ্ট দিবস পরে তাঁহার শিষ্যগণ ভিতরে ছিল, এবং তমা তাহারদের সহিত; তাহাতে দ্বার সকল রুদ্ধ হইলে, য়িশু তাহারদের মধ্যখানে উপস্থিত হইয়া কহিলেন, তোমারদিগকে শান্তি হউক।

19 ¶ Then the same day at evening, being the first *day* of the week, when the doors were shut where the disciples were assembled for fear of the Jews, came Jesus, and stood in the midst, and saith unto them, Peace *be* unto you:

20 And when he had so said, he shewed unto them *his* hands and his side. Then were the disciples glad when they saw the Lord.

21 Then said Jesus to them again, Peace *be* unto you: as *my* Father hath sent me, even so send I you.

22 And when he had said this, he breathed on *them*, and saith unto them, Receive ye the Holy Ghost.

23 Whosesoever sins ye remit, they are remitted unto them; *and* whosesoever *sins* ye retain, they are retained.

24 ¶ But Thomas, one of the twelve, called Didymus, was not with them when Jesus came.

25 The other disciples therefore said unto him, We have seen the Lord. But he said unto them, Except I shall see in his hands the print of the nails, and put my finger into the print of the nails, and thrust my hand into his side, I will not believe.

26 And after eight days again his disciples were within, and Thomas with them. *Then* came Jesus, the doors being shut, and stood in the midst, and said, Peace *be* unto you.

২৭ তখন তিনি তমাকে কহিলেন, তোমার অঙ্গুলি এক দিকে বিস্তার কর, এবং আমার হাত দেখ; পরে তোমার হাত বাড়াইয়া আমার কক্ষদেশে ঘুষাইয়া দেও, এবং অনাস্তিক না হইয়া বিশ্বাস যুক্ত হও ।

২৮ তখন তমা তাঁহাকে উত্তর করিয়া কহিল, হে আমার প্রভো ও আমার ঈশ্বর ।

২৯ য়িশু তাহাকে কহিলেন, হে তমা, তুমি দেখিয়াছ এই নিমিত্তে তুমি বিশ্বাস করিতেছ; যে না দেখিয়া বিশ্বাস করে সেই ধন্য ।

৩০ এবং য়িশু আপন শিষ্যেরদের সাক্ষাতে আরং অনেক চিহ্ন অবশ্য দেখাইলেন, যাহা এই পুস্তকে লেখা যায় নাই ।

৩১ কিন্তু এ সকল লেখা আছে যেন তোমারদের বিশ্বাস হয়, যে য়িশু আছেন খ্রীষ্ট ঈশ্বরের পুত্র, এবং বিশ্বাস করিয়া তাঁহার নাম দিয়া যেন তোমারদের জীবন লাভ হয় ।

## একবিংশতি অধ্যায় ।

এ সকল পরে য়িশু পুনশ্চ আপন শিষ্যেরদের স্থানে তিবেরী সাগরে দেখা দিলেন, এবং তাঁহার দেখা এই মতে হইল ।

২ তথা শীমন পিতর, ও তমা যাহাকে দ্বিদিমস বলে, ও গালিলী কানার নতনাল, ও জেবদির পুত্রেরা, এবং তাঁহার আর দুই শিষ্য একত্র ছিল ।

৩ শীমন পিতর তাহারদিগকে বলিল, আমি মৎস্য মারিতে যাই; তাহারা কহিল, আমারা ও যাই: তাহারা যাইয়া তৎক্ষণাৎ এক নৌকাতে চড়িল, কিন্তু সেই রাত্রি কিছু পাইল না ।

27 Then saith he to Thomas, Reach hither thy finger, and behold my hands; and reach hither thy hand, and thrust *it* into my side: and be not faithless, but believing.

28 And Thomas answered and said unto him, My Lord and my God.

29 Jesus saith unto him, Thomas, because thou hast seen me, thou hast believed: blessed *are* they that have not seen, and *yet* have believed.

30 And many other signs truly did Jesus in the presence of his disciples, which are not written in this book:

31 But these are written, that ye might believe that Jesus is the Christ, the Son of God; and that believing ye might have life through his name.

## CHAP. XXI.

AFTER these things Jesus shewed himself again to the disciples at the sea of Tiberias: and on this wise shewed he *himself*.

2 There were together Simon Peter, and Thomas called Didymus, and Nathaniel of Cana in Galilee, and the *sons* of Zebedee, and two other of his disciples.

3 Simon Peter saith unto them, I go a fishing. They say unto him, We also go with thee. They went forth, and entered into a ship immediately; and that night they caught nothing.

৪ প্রাতঃকাল হইলে য়িশু সাগরের তীরে উপস্থিত হইলেন; কিন্তু শিষ্যেরা জানিল না, যে তিনি য়িশু ।

৫ তখন য়িশু তাহারদিগকে কহিলেন, হে বাছারা, তোমারদের স্থানে কিছু ভক্ষ্যদ্রব্য আছে? তাহারা উত্তর দিল, যে না ।

৬ পরে তিনি কহিলেন, নৌকার দক্ষিণ পার্শ্বে জাল ক্ষেপণ কর, তবে পাইবা । অতএব তাহারা ফেলিয়া দিল; তাহাতে মৎস্যের বাহুল্যতা প্রযুক্ত তাহারা জাল টানিতে অসমর্থ ছিল ।

৭ এতদর্থে ঐ শিষ্য যে য়িশুর প্রিয় সে পিতরকে কহিল, এই প্রভু বটে । পিতর যখন প্রভু কথা শুনিলেন সেই উলঙ্গ হইলে আপন মাছুয়ার বস্ত্র দেহে বাঁন্ধিয়া সাগরে ঝাঁপ দিল ।

৮ পরে অন্য শিষ্যেরা মৎস্য সহিত জাল টানিতেং ছোট ডিঙ্গাতে আইল, কেননা তাহারা কূল হইতে বিস্তর দূর ছিল না, কিন্তু রজ্জু আড়াই এক পরিমাণ ।

৯ ভূমিতে উপস্থিত হইলে তাহারা প্রজ্বলিত অঙ্গারে এক অগ্নি, এবং তাহার উপর মৎস্য গুলা এবং রুটী সাক্ষাৎ দেখিল ।

১০ য়িশু তাহারদিগকে কহিলেন, তোমরা যে মৎস্য ধরিয়াছ তাহা হইতে কিছু আনিয়া দেও ।

১১ শীমন পিতর যাইয়া এক শত তিপ্পান্ন বড়ং মৎস্যেতে ভরা জালকে ভূমিতে টানিয়া লইল, কিন্তু এত ছিল, তথাচ জাল ছেঁড়া গেল না ।

১২ য়িশু তাহারদিগকে কহিলেন, আইস, ভোজন কর; তাঁহাকে প্রভু জানিয়া, শিষ্যেরদের মধ্যে কেহ তাঁহাকে, কে বট, জিজ্ঞাসা করিতে সাহসিক ছিল না ।

4 But when the morning was now come, Jesus
stood on the shore: but the disciples knew not that
it was Jesus.

5 Then Jesus saith unto hem, Children, have ye
any meat? They answered him, No.

6 And he said unto them, Cast the net on the
right side of the ship, and ye shall find. They cast
therefore, and now they were not able to draw it for
the multitude of fishes.

7 Therefore that disciple whom Jesus loved saith
unto Peter, It is the Lord. Now when Simon Pe-
ter heard that it was the Lord, he girt *his* fisher's
coat *unto him*, (for he was naked,) and did cast
himself into the sea.

8 And the other disciples came in a little ship,
(for they were not far from land, but as it were two
hundred cubits,) dragging the net with fishes.

9 As soon then as they were come to land, they
saw a fire of coals there, and fish laid thereon, and
bread.

10 Jesus saith unto them, Bring of the fish which
ye have now caught.

11 Simon Peter went up, and drew the net to
land full of great fishes, an hundred and fifty and
three: and for all there were so many, yet was not
the net broken.

12 Jesus saith unto them, Come *and* dine. And
none of the disciples durst ask him, Who art thou?
knowing that it was the Lord.

১৩ তখন য়িশু আসিয়া রুটী লইয়া তাহারদিগকে দিলেন, এবং মৎস্য ও দিলেন।

১৪ এইটা তৃতীয় বার যে য়িশু মৃত্যুহইতে উত্থিত হইলে পরে, আপন শিষ্যেরদিগকে দেখা দিলেন।

১৫ তখন ভোজন সমাপ্ত হইলে, য়িশু শীমন পিতরকে কহিলেন, হে শীমন, য়োনার পুত্র, তুমি নাকি ইহারদিগহইতে আমাকে প্রীতি করহ? সে কহিল, হাঁ প্রভু, আপনি জানেন যে আমি তোমাকে প্রীতি করিতেছি; তিনি তাহাকে কহিলেন, আমার মেষ বাছা সকল পোষণ করহ।

১৬ পুনশ্চ তিনি দ্বীতিয় বার তাহাকে কহিলেন, যে হে শীমন, য়োনার পুত্র, তুমি না কি আমাকে প্রেম করহ? সে কহিল, হাঁ প্রভু, আপনি জানেন যে আমি তোমাকে প্রেম করিতেছি; তিনি তাহাকে কহিলেন, আমার মেষ সকল পোষিয়া দেহ।

১৭ তিনি তৃতীয় বার তাহাকে কহিলেন, হে শীমন, য়োনার পুত্র, তুমি আমাকে না কি প্রেম করহ? পিতর তাঁহার তৃতীয় বার, আমাকে না কি প্রেম করহ, কহাতে উদ্বিগ্ন হইল, এবং তাঁহাকে বলিল, হে প্রভো, আপনি সর্ব্বজ্ঞ, আপনি তো জানেন, যে আমি আপনকাকে প্রেম করিতেছি; য়িশু তাহাকে কহিলেন, আমার মেষ সকল পালন করহ।

১৮ সত্যং আমি তোমারদিগকে কহি, তোমার যুবাকালে তুমি আপনার কোমর বান্ধিয়া, যেখানে ইচ্ছা করিলা, সেইখানে চলিলা, কিন্তু তোমার বৃদ্ধ বয়সে তুমি আপনার হাত বিস্তার করিবা, এবং অন্য জন তোমাকে বান্ধিয়া যে স্থানে তোমার ইচ্ছা হয় না, সে স্থানে লইয়া যাইবে।

১৯ ইহাতে কি প্রকার মরণে সে ঈশ্বরের মহিমা প্রকাশ করিবে, তাহা বুঝাইয়া ইহা কহিলেন, এবং তাঁহার কহন পরে তিনি তাহাকে বলিলেন, আমার পশ্চাৎ আইস।

13 Jesus then cometh, and taketh bread, and giv-
eth them, and fish likewise.

14 This is now the third time that Jesus shewed
himself to his disciples, after that he was risen from
the dead.

15 ¶ So, when they had dined, Jesus saith unto
Simon Peter, Simon, *son* of Jonas, lovest thou me
more than these? He saith unto him, Yea, Lord;
thou knowest that I love thee. He saith unto him,
Feed my lambs.

16 He saith to him again the second time, Simon,
*son* of Jonas, lovest thou me? He saith unto him,
Yea, Lord; thou knowest that I love thee. He saith
unto him, Feed my sheep.

17 He saith unto him the third time, Simon, *son*
of Jonas, lovest thou me? Peter was grieved be-
cause he said unto him the third time, Lovest thou
me? And he said unto him, Lord, thou knowest
all things; thou knowest that I love thee. Jesus
saith unto him, Feed my sheep.

18 Verily, verily, I say unto thee, When thou wast
young, thou girdedst thyself, and walkedst whither
thou wouldest: but when thou shalt be old, thou
shalt stretch forth thy hands, and another shall gird
thee, and carry *thee* whither thou wouldest not.

19 This spake he, signifying by what death he
should glorify God. And when he had spoken
this, he said unto him, Follow me.

২০ তখন পিতর মুখ ফিরাইয়া য়িশুর প্রিয় শিষ্য যে রাত্রির
ভোজন সময়ে তাঁহার বুকে হেলান দিয়া জিজ্ঞাসা করিয়াছিল,
যে প্রভো, কোন জন আপনকার বিশ্বাসঘাতী করিবে, তাহাকে
পশ্চাৎ আসিতে দেখিল।

২১ পিতর তাহাকে দেখিয়া য়িশুকে কহিল, হে প্রভো, এই
মনুষ্যকে ও কি করিতে হইবে?

২২ য়িশু তাহাকে কহিলেন, আমার আগমন পর্য্যন্ত তাহার
থাকা যদি ইচ্ছা করি, ইহায় তোমার কি? তুমি আমার পশ্চাৎ
আইস।

২৩ তখন ভ্রাতৃগণের মধ্যে এই কথার জনরব হইল, যে
সেই শিষ্য মরিবে না; তত্রাপি য়িশু কহিলেন না যে তাহা
মরিবেক না, কিন্তু যে আপন আগমন পর্য্যন্ত তাহার থাকা যদি
আমার ইচ্ছা হয়, ইহায় তোমার কি?

২৪ এই সে শিষ্য যে এসকল কথায় সাক্ষী দিতেছে, এবং
এ সকল গ্রন্থ করিয়াছে, এবং আমরা জানি, যে তাহার সাক্ষী
সত্য।

২৫ এবং য়িশুর আরং অনেক ক্রিয়া আছে, তাহাতে যদি
একং করিয়া সমূহ লেখা যায় তবে বুঝি এত পুস্তকের গ্রন্থ
হয়, যে জগৎ ও তাহা ধরিতে পারে না॥

20 Then Peter, turning about, seeth the disciple
whom Jesus loved following: which also leaned on
his breast at supper, and said, Lord, which is he
that betrayeth thee?

21 Peter seeing him, saith to Jesus, Lord, and
what *shall* this man *do?*

22 Jesus saith unto him, If I will that he tarry
till I come, what *is that* to thee? follow thou me.

23 Then went this saying abroad among the bre-
thren, that that disciple should not die: yet Jesus
said not unto him, He shall not die; but, If I will
that he tarry till I come, what *is that* to thee?

24 This is the disciple which testifieth of these
things, and wrote these things; and we know that
his testimony is true.

25 And there are also many other things which
Jesus did, the which, if they should be written eve-
ry one, I suppose that even the world itself could
not contain the books that should be written. A-
men.